# সাহিত্য-পরিচয়

শ্রীসুরেন্দ্রনাথ দাসগুপ্ত



মিত্র এণ্ড ঘোষ
১০নং শ্যামাচরণ দে ষ্ট্রীট, কলিকাতা

# ভূমিকা

যে কয়টি প্রবন্ধ এখানে ছাপা হইল তাহা নানা সময়ে পূর্ব্বে প্রবাসী, বিচিত্রা প্রভৃতি মাসিক পত্রে প্রকাশিত হইয়াছে। ইহাদের মধ্যে কৌতুকরসের জন্মকথা প্রবন্ধটি বোধ হয় প্রায় পঁচিশ বৎসর পূর্ব্বে লিখিত। যৌবনের প্রারম্ভ হইতেই কাব্য-সমালোচনা সম্বন্ধে চিন্তা করিয়া আসিয়াছি; সেই চিন্তা কোন সময়ে একটু দানা বাঁধিয়াছে, কোন সময়ে বা বাঁধে নাই। যাহা বাঁধিয়াছে তাহার যদি উপযোগিতা থাকে যাহা বাঁধে নাই তাহারও তেমনি উপযোগিতা থাকিতে পারে,— ইহা মনে করিয়া আদি বয়সের ও মধ্য বয়সের রচনাগুলিকে একত্র প্রকাশিত করিলাম। সাহিত্যের মর্ম্ম স্পর্শ করায় যেটুকু পেলবতার প্রয়োজন তাহা জগতে দুর্ল্লভ। কেহ বলেন, সাহিত্য সমালোচনা রসাস্বাদের ব্যাপার; এখানে দার্শনিক বিশ্লেষণ বা যুক্তি-বিচারের অবসর নাই। আবার অনেক বিচক্ষণ ব্যক্তিরা বলেন যে, সাহিত্য আমাদের মনের মধ্যে একটি বিশিষ্ট মনোভাবের সৃষ্টি করে; তাহার সহিত অনেক সময় রস যুক্ত থাকিলেও সাহিত্যের চরম উদ্দেশ্য রস নহে, তাহার চরম উদ্দেশ্য একটি সৌষমিক মনোভাব বা Aesthetic Attitude। এই প্রবন্ধগুলির মধ্য দিয়া আমার চিত্ত নানা ভাবে দোল খাইয়াছে। আমার সৌন্দর্য্য সম্বন্ধে শেষ বক্তব্য আর একখানি

বৃহৎ গ্রন্থে শীঘ্রই বলিতে চেষ্টা করিব। এই গ্রন্থখানি লেখা প্রায় শেষ হইয়া আসিয়াছে। বর্ত্তমান প্রবন্ধগুলিতে যদি সাহিত্য সমালোচনা সম্বন্ধে লোকের মনে কিয়দ্দিনের জন্যও একটু জিজ্ঞাসা উদ্রিক্ত হয় তাহা হইলে শ্রম সফল মনে করিব। আমার ছাত্রী পরম কল্যাণাস্পদা শ্রীমতী সুরমা মিত্র এম্, এ যদি তাঁহার নানা কার্য্যের অবসরে ইহার প্রুফ্ দেখিয়া না দিতেন তবে আমার পক্ষে গ্রন্থখানি ছাপান সম্ভব হইত না। নানা কার্য্যে তাঁহার নিকট এত সাহায্য পাই, যে সে ঋণের ভার ধন্যবাদের দ্বারা শোধ হইবার নহে। তাই তাঁহাকে ধন্যবাদ দিয়া ঋণ শোধের আগ্রহ দেখাইব না।

**গ্রন্থকার**

উৎসর্গ পত্র

## প্রাণর্ষি শ্রীনীলরতন সরকার

হে প্রাণর্ষি, কত রোগ, কত শোক, আর্ত্তের ক্রন্দন
মথেছে তোমার চিত্ত,—জাগায়েছে ব্যথার বন্ধন
বঙ্গের প্রাঙ্গণ-তলে সকলের সাথে সুনিবিড়।
তোমার পরশ পেয়ে রোগী রচে আরোগ্যের নীড়,—
নিরাশ্রয় বিপন্নের মৃত্যুভয় নিমেষেতে টুটে,
আশার গুঞ্জন-ধ্বনি কণ্ঠতলে ঝঙ্কারিয়া ফুটে।
পাণি-পদ্ম হ'তে তব দেবতার আশীর্ব্বাদ ঝরে,—
প্রভাতের আলো যেন ভুবনের পাত্র দেয় ভরে;
বেত্রাহত মৃত্যুদূত আগমনে সভয়ে পলায়
অরুণের রশ্মিঘাতে দিবাভীত উলূকের প্রায়।
আদি বৈদ্য নীলকণ্ঠ সম কণ্ঠে ধরি আতুরের
রোগ গ্লানি শঙ্কা ভয় সর্ব্ববীজ উদ্বেগ তাপের,
নিজে রহ অবিক্ষুব্ধ হিমাদ্রি সমান অচঞ্চল;
আন শুধু স্মিতহাস্যে সকলের ধৈর্য্যের সম্বল।
আর্ত্তরোগী, রোগিবন্ধু,—বর্ষে সদা শত প্রশ্নধার,—
শঙ্কাভরে খুঁজে ফেরে মুখে তব উদ্বেগের ভার;
হে প্রশান্ত,—নাহি দেখে ললাটে কুঞ্চিত রেখা তব,
শুধু হাসিমুখে কও,—'এ লক্ষণ নহে কিছু নব'।

হে প্রবীণ,—কত জ্ঞান তব চিত্তে পেল সঙ্কেতন,—
সুপ্ত-প্রায় কত তত্ত্ব পেয়ে তব প্রাণ-আয়তন
পেল যেন নব জাগরণ বুদ্ধির স্পন্দনে তব,—
জরা-জীর্ণ মৃত শাস্ত্র তোমা মাঝে প্রাণ পায় নব ;
সূর্য্যকর তরঙ্গেতে মৃত প্রায় ওষধি সমান,
সঞ্জীবনবিদ্যাবপু, ধ্যানময় তুমি জ্যোতিষ্মান্ ।
কর্দ্দমে ফুটিয়া ফুল আপনার কর্দ্দম শরীর
নিরন্তর গুপ্ত রাখি, সৌন্দর্য্যেরে করিছে বাহির ;—
তুমিও তেমন যেন আপনারে দিলে ডুবাইয়া,—
কণ্টকবেষ্টিত বৃন্তে জলে পঙ্ক দিলে ভাসাইয়া,—
রাখিলে ভাসায়ে সদা নিরঞ্জন তব পদ্ম-মুখ
প্রসন্ন মৈত্রীতে ভরা দয়ায় কারুণ্যে ভরা বুক ।
এ মুগ্ধ দেশের লাগি কত ক্ষতি তুমি অকাতরে
সহিয়াছ যৌবনের প্রান্ত হ'তে সদা শ্রদ্ধাভরে ;
সহিয়াছ কত গ্লানি, কত অনটন হাসিমুখে !
আপনারে কোন দিন করো নি প্রচার ; দুঃখে সুখে
আপন গভীর খাতে বহিয়া এনেছ আশীর্ব্বাদ,
পূত ভাগীরথী সম দেবতার মহান্ প্রসাদ !
কত ধন লুটিয়াছে পায়ে তব—পূজা অর্ঘ্যভারে,—
রাখ নাই কণা মাত্র,—বিলায়ে দিয়েছ স্নেহধারে ;
পুত্র-কন্যা-জামাতৃ-বন্ধনে পূর্ণ তুমি হে বিত্তাশী,—
অন্তরে নিঃসঙ্গ ভিক্ষু তুমি দেব আবাল্য সন্ন্যাসী !

কূর্ম্ম যথা অস্থি মাঝে আপনারে রাখে সঙ্গোপনে,
শোভাদন্তে করী যথা সকলেরে ভুলায় নয়নে,
তেমনি হে যোগি,—তুমি আপনারে দৃষ্টির বাহিরে
নিরন্তর রাখিয়াছ দূরে ; তবুও তোমায় ঘিরে
ঝরে অজস্রধারে পূজ্যপূজা, ত্যাগ, সেবা, দান,—
কঠোর সংযম ভেদি' শান্ত স্নিগ্ধ কর্ম্ম-দীপ্ত জ্ঞান,
মূর্ত্ত মানবের প্রেমে প্রতিদিন মানব কল্যাণে।
দেবতার প্রেমধারা তোমা মাঝে পরম নির্ব্বাণে
নামিয়াছে নিরন্তর ; জ্বলিয়াছে পূত চিত্ত তব
ধূপশিখা সম আপনারে দহি সদা, নব নব
গন্ধভারে ; হে প্রেমিক, যে প্রেমের দিলে পরিচয়
সেইখানে নিত্য-পূজা লভে দেব বিশ্বের আশ্রয়।
নিত্য তুমি প্রেমলোকে আপনারে কর আবিষ্কার,
ক্ষুদ্র গ্রন্থ অর্ঘ্য দিয়ে চরণে রাখিনু নমস্কার।

# সাহিত্য-পরিচয়

কোনও শব্দের ব্যুৎপত্তিগত অর্থের দ্বারা সেই শব্দের ভাষায় প্রচলিত তাৎপর্য্যের নির্ণয় করা যায় এ কথা বলা চলে না। গম্ ধাতু হইতে গো শব্দের উৎপত্তি, তাই বলিয়া যাহা চলে তাহাই গো এই ব্যুৎপত্তির অনুসন্ধান করিয়া গোরু অর্থে ব্যবহৃত গো শব্দের তাৎপর্য্য বাহির করিতে গেলে হাস্যাস্পদ হইতে হয়। যাহা চলে বা গমন করে তাহাকেই গোরু বলা চলে না এবং ব্যুৎপত্তির অনুরোধে অর্থ করিতে গেলে গৌস্তিষ্ঠতি বা গোরু বসিয়া আছে এরূপ বলা চলে না। কারণ, সচল বস্তুকেই যদি গৌঃ বলিতে হয় তবে বসিয়া থাকিলে তাহার সে নাম সম্ভব হয় না। কিন্তু অধিকাংশ স্থলে ব্যুৎপত্তিগত অর্থের অনুসন্ধান করিলে তাৎপর্য্যের যে বীজটি পাওয়া যায়, কালক্রমে চিন্তা ও ভাবের আদান-প্রদানের সাহায্যে সামাজিক ও ব্যবহারিক পরিবর্ত্তনের সঙ্গে সঙ্গে তাহার ক্রমপরিণতির ধারাটি লক্ষ্য করিয়া চলিলে, তাহার ভাষায় প্রচলিত তাৎপর্য্যটির সার্থকতা সুস্পষ্ট হইয়া উঠে। ভাষায় একটি শব্দের নানা অর্থে ব্যবহার দেখা যায়, তাহাদের সঙ্গতি করিতে হইলে অনেক সময়েই ব্যুৎপত্তিগত অর্থের সাহায্য লইতে হয়। মানুষের চিত্তে ক্রমপরিবর্ত্তমান ভাব-ধারা হইতে রস সংগ্রহ করিয়া একটি আদিম

অর্থ আপনাকে নানা শাখা-প্রশাখায় ব্যক্ত করিয়া বিভিন্ন অর্থরূপে প্রকাশ করে। আবার অনেক সময়ে ইহাও দেখা যায় যে ভাবধারার পরিবর্ত্তনে মূল অর্থটি ভাষা হইতে বিলুপ্ত ও বিস্মৃত হইয়া যায় এবং শব্দকে আশ্রয় করিয়া একেবারে নূতন অর্থের উৎপত্তি হয়, অথচ তাহার সহিত সম্পর্ক একেবারে বিলুপ্ত হয় না। এই অর্থ-পরম্পরার ইতিহাস পর্য্যালোচনা করিলে দেখা যায় যে মানুষের চিত্ত কোনও একটি বীজ-ভাবকে ( Concept ) অবলম্বন করিয়া তৃপ্ত থাকিতে পারে না। সে তাহার মধ্যে নূতন নূতন অর্থ, নূতন নূতন তাৎপর্য্য অনুসন্ধান ও সৃষ্টি করিয়া আপনাকে সম্মুখের পথে চালিত করিতে থাকে এবং এইজন্য একটি শব্দের বৃন্তে নানা দেশে নানা কালে বিভিন্ন অর্থ বিভিন্ন তাৎপর্য্য ফুটিয়া উঠে। সেইজন্য কোনও একটি বিশিষ্ট শব্দের যে কি তাৎপর্য্য তাহার কোনও একটি নির্দ্দিষ্ট উত্তর দেওয়া যায় না। অর্থ ও তাৎপর্য্যের জিজ্ঞাসা হইলেই প্রশ্ন উঠে এ অর্থ কোন্ কালের? কোন্ দেশের? কোন্ সমাজের? কোন্ ভাবুকের চিত্তবৃত্তিতে ফুটিয়া উঠিয়াছিল? ক্রমপরিবর্ত্তমান অর্থ-সঞ্চয়ের মধ্য দিয়া কিসের অনুসন্ধান চলিয়াছে তাহার অনুসন্ধান না করিলে সেই শব্দের তাৎপর্য্য-নির্ণয় দুঃসাধ্য হয়। এইজন্য গায়ের জোরে বা গলার জোরে মত স্থাপনের যে রীতি দেখা যায় তাহাতে দ্বন্দ্ব বাড়িয়া উঠে, কিন্তু মীমাংসা হয় না।

সাহিত্য শব্দটি সংস্কৃত হইতে বাংলায় আসিয়াছে। ইহার সম্বন্ধে অন্য কিছু আলোচনা করিবার পূর্ব্বে সংস্কৃত ভাষায় এই শব্দের কি অর্থ ও তাৎপর্য্য চলিয়া আসিয়াছে তাহাই প্রধানতঃ এই প্রবন্ধে আলোচনা

করিব। 'সহ' বা 'সহিত' শব্দ হইতে সাহিত্য শব্দ নিষ্পন্ন হইয়াছে। এই সাহিত্য শব্দটি সংস্কৃত ভাষায় অপেক্ষাকৃত আধুনিক। কারণ, অতি প্রাচীন গ্রন্থে এই শব্দটির উল্লেখ দেখিতে পাওয়া যায় না। ইহার মূল অর্থ "একসঙ্গে বা একত্র থাকা।" দুটি জিনিষ একত্র আছে এই তাৎপর্য্য বুঝাইতে এ কথা বলা চলে যে তাহাদের সাহিত্য আছে। আবার কোনও লোকের সহিত সঙ্গ করাকে তাহার সাহিত্য করা বলা চলে। কামন্দকীয় নীতিশাস্ত্রে স্ত্রীসঙ্গ করিতে নিষেধ করিতে গিয়া লেখা হইয়াছে—"একার্থচর্য্যাং সাহিত্যং সংসর্গঞ্চ বিবর্জ্জয়েৎ।" আমরা বাংলায় সাহিত্য শব্দ যে অর্থে ব্যবহার করি সেই অর্থে অতি প্রাচীন কালে কাব্য শব্দই ব্যবহৃত হইত। মধ্য-যুগ হইতে 'সাহিত্য' এই শব্দের প্রচলন দেখা যায়। কবি-সার্ব্বভৌম রবীন্দ্রনাথ 'সহিত' শব্দ হইতে ব্যুৎপত্তিগত অর্থ ধরিয়া সাহিত্য শব্দের তাৎপর্য্য নির্ণয় করিতে গিয়া "বাংলা জাতীয় সাহিত্য" এই প্রবন্ধে লিখিয়াছেন "সহিত" শব্দ হইতে সাহিত্য শব্দের মধ্যে একটি মিলনের ভাব দেখিতে পাওয়া যায়। সে যে কেবল ভাবে ভাবে, ভাষায় ভাষায়, গ্রন্থে গ্রন্থে মিলন তাহা নহে, মানুষের সহিত মানুষের, অতীতের সহিত বর্ত্তমানের, দূরের সহিত নিকটের অত্যন্ত অন্তরঙ্গ যোগ-সাধন সাহিত্য ব্যতীত আর কিছুর দ্বারাই সম্ভবপর নহে। যে দেশে সাহিত্যের অভাব সে দেশের লোক পরস্পর সজীববন্ধনে সংযুক্ত নহে—তাহারা বিচ্ছিন্ন। পূর্ব্বপুরুষদের সহিতও তাহাদের জীবন্ত যোগ নাই। কেবল পূর্ব্বাপর-প্রচলিত জড় প্রথাবন্ধনের দ্বারা যে যোগ-সাধন হয় তাহা যোগ নহে,

তাহা বন্ধন মাত্র। সাহিত্যের ধারাবাহিকতা ব্যতীত পূর্ব্বপুরুষদিগের সহিত সচেতন মানসিক যোগ কখনই রক্ষিত হইতে পারে না।"

অর্থটির মধ্যে একটি সুগভীর অন্তর্দৃষ্টি ও সুসঙ্গতি আছে। কিন্তু এই অর্থে সাহিত্য শব্দ সংস্কৃতে ব্যবহৃত হয় নাই।

অতিপ্রাচীনকাল হইতে শব্দের সহিত অর্থের যে একটি গভীর সম্পর্ক আছে, এই সত্যটি ভারতবর্ষীয় মনীষীদিগের মনকে নাড়া দিয়াছিল। //কালিদাস বুঝিয়াছিলেন যে বাক্য ও অর্থের তাৎপর্য্য হৃদয়ে প্রতিভাত না হইলে কাব্য লেখা চলে না। তাই তিনি রঘুবংশ কাব্যের প্রথমে হরপার্ব্বতীকে নমস্কার করিতে গিয়া বলিয়াছেন যে বাক্য ও অর্থের তাৎপর্য্য বুঝিবার জন্য তিনি হরপার্ব্বতীকে নমস্কার করেন। কারণ, বাক্য ও অর্থের সম্বন্ধ যেরূপ নিত্য, অর্দ্ধনারীশ্বর হর-পার্ব্বতীর সম্বন্ধও সেইরূপ নিত্য।//কালিদাসের সমকালীন ভর্ত্তৃহরি তাঁহার বাক্যপদীয়ে লিখিয়াছেন যে ব্রহ্ম যেমন নিজে কূটস্থ থাকিয়াও আপনাকে জগৎরূপে প্রকাশ করেন, শব্দও সেইরূপ ব্রহ্মের ন্যায় কূটস্থ থাকিয়া নানা অর্থের মধ্য দিয়া আপনাকে প্রকাশ করেন,—

// 'অনাদিনিধনং ব্রহ্ম শব্দতত্ত্বং যদক্ষরম্
বিবর্ত্ততেঽর্থভাবেন প্রক্রিয়া জগতো যতঃ।'//

জ্ঞান যেমন নানা জ্ঞেয় বস্তুর মধ্য দিয়া আপনাকে প্রকাশ করে, শব্দও সেইরূপ আপনাকে নানা অর্থের মধ্য দিয়া প্রকাশ করে,—

//'আত্মরূপং যথাজ্ঞানে জ্ঞেয়রূপঞ্চ দৃশ্যতে
অর্থরূপং তথা শব্দে স্বরূপঞ্চ প্রকাশতে।'//

এই সমস্ত দার্শনিক মতবাদের প্রভাবে শব্দ ও অর্থের মনোহারী সংযোগ-বিশেষকে সাহিত্য বলিয়া বলা হইত। বক্রোক্তিজীবিতকার রাজানক কুন্তক সাহিত্যের লক্ষণ করিতে গিয়া বলিয়াছেন,—

"শব্দার্থৌ সহিতৌ বক্র-কবি-ব্যাপারশালিনি।
বন্ধে ব্যবস্থিতৌ কাব্যং তদ্‌বিদাহ্লাদকারিণি ॥"

কবিকৌশল-কল্পিত রচনাবৈচিত্র্যে চমৎকারকারী শব্দ ও অর্থের সুমধুর বিন্যাসকে সাহিত্য বা কাব্য বলা হয়, কেবল শব্দকে কাব্য বলা যায় না কিংবা কেবল অর্থকে কাব্য বলা যায় না। সেইজন্য যেখানে শুধু শব্দঝঙ্কার আছে সেখানে কাব্য হয় নাই,—

"ত্রিপুরা ত্রিগুণা ত্রিলোচনী ত্রিশূলিনী।
তাপিত তনয়ে তব তারহ তারিণী ॥
থকারে পাথর তুমি থকারের মেয়ে
থির কর থরথর কাঁপি ভয় পেয়ে ॥
দাক্ষায়ণী দয়াময়ী দানব-দমনী।
দুঃখ দূর কর দুর্গা দুর্গতিদলনী ॥"

শুধু অর্থের গাম্ভীর্য্য ও মহত্ত্ব থাকিলেও সাহিত্য বা কাব্য হয় না।

"তুমি মূল প্রকৃতির সকলবিশ্বমূল।
সেই ধন্য তুমি যারে হও অনুকূল ॥
তুমি সকলের সার অসার সকল।
যেখানে তোমার দয়া সেখানে মঙ্গল ॥

ধর্ম্ম অর্থ কাম মোক্ষ তোমার ভজনে।
সেই ধন্য তুমি দয়া কর যেই জনে॥
সত্ত্ব রজঃ তমোগুণে প্রবেশিয়া তুমি।
সৃষ্টি কৈলা সুরলোক রসাতল ভূমি॥”

আবার অর্থগাম্ভীর্য্য ও শব্দঝঙ্কার একত্র হইলেও সাহিত্য হয় না। যেমন,—

“আমার মন কালী কালী বল বদনে।
হৌক মরণ যেখানে সেখানে॥
বাল্য যুবা বৃদ্ধকাল কাটাইলে তিনকাল
পরকাল কিসে রয় বল না॥
আগত স্বগত কাল সম্মুখে দেখহ কাল।
কালামুখ হবে কাল কান্তা বিহনে॥”

কোনও দার্শনিক তত্ত্ব যদি কবিতায় প্রকাশ করা যায়, তবে সেই তত্ত্ববাক্যের মধ্যে অর্থের গাম্ভীর্য্য থাকিতে পারে, কিন্তু তাহাতে কাব্য হয় না। এইজন্য সাংখ্যকারিকা কবিতায় লেখা হইলেও তাহা কাব্য নয়। একই অর্থ কোনও রচনা-বিন্যাসে কাব্য হয়, কোনও রচনা-বিন্যাসে সাধারণ কথা মাত্র।//অনেক সময়ে প্রায় একই রকম বিষয়বস্তু কবির বিন্যাসভঙ্গীতে কোনও স্থলে অতি সাধারণ ছন্দোবদ্ধ পদ্য বলিয়া প্রতীত হয়, কোনওস্থলে বা হৃদয়কে চমৎকারিত্বে রস-প্রফুল্ল করিয়া তোলে। চাঁদ উঠিলে বিরহিণীরা পতিবিরহে আর্ত্ত

হইয়া উঠেন সেইজন্য চাঁদ সহসা তাহাদের দৃষ্টির সম্মুখে পড়িতে চায় না। এই কথাটি লিখিতে গিয়া কোনও কবি লিখিয়াছেন,—

"মানিনীজনবিলোচন-পাতা—
নুষ্ণ-বাষ্পকলুষানভিগৃহ্নন্
মন্দমন্দমুদিতঃ প্রযযৌ খং
ভীত ভীত ইব শীত-ময়ূখঃ।"

উষ্ণবাষ্পপ্রচুর মানিনীদের দৃষ্টিলাভের ভয়ে চন্দ্র ধীরে ধীরে উদিত হইয়া আকাশমার্গে গমন করিলেন,—

"ক্রমাদেকদ্বিত্রিপ্রভৃতিপরিপাটীঃ প্রকটয়ন্
কলাঃ স্বৈরং স্বৈরং নবকমলকন্দাঙ্কুররুচঃ।
পুরন্ধ্রীণাং প্রেয়োবিরহদহনোদ্দীপিতদৃশাং
কটাক্ষেভ্যোবিভ্যন্নিভৃত ইব চন্দ্রোঽভ্যুদয়তে॥"

পদ্মের কোরকের ন্যায় সুকোমল কলাগুলি ধীরে ধীরে একটি একটি করিয়া প্রকাশ করিয়া প্রিয়বিরহিণী পুরনারীদিগের রোষকষায়িত কটাক্ষের ভয়ে চন্দ্র যেন অতি সঙ্গোপনে আপনাকে প্রকাশ করিতেছেন। এই দ্বিতীয় কবিতাটীর উৎকর্ষ সহজেই বুঝা যায়। কাজেই দেখা যাইতেছে যে//কেবল রমণীয় শব্দপ্রয়োগে বা কেবল অর্থের গুরুত্বে কাব্য হয় না। কিন্তু শব্দার্থের একটি বিশেষ চারু সম্মেলনে বা সাহিত্যেই সাহিত্যের সৃষ্টি হয়।// শব্দার্থের দার্শনিক সম্বন্ধবিষয়ে উল্লেখ করিতে গিয়া বলা হইয়াছে যে শব্দের সহিত অর্থের নিত্য সাহিত্য বা সম্বন্ধ

বর্ত্তমান রহিয়াছে। এই হিসাবে শব্দ ও অর্থ সর্ব্বদাই সম্মিলিত রহিয়াছে। সাহিত্য বলিতে আমরা সেই বিশেষ সম্মেলনকেই বুঝি, যাহা হৃদয়কে আহ্লাদে ও চমৎকারিত্বে পূর্ণ করিয়া তোলে। এই চমৎকারিত্বের মূলে একদিকে যেমন অর্থের চারুতা অপরদিকে তেমনি বাক্যবিন্যাস ও ছন্দই প্রধান। //

//একই জিনিষ বুঝাইতে হয়তো অনেকগুলি শব্দ থাকিতে পারে কিন্তু তাহাদের সবগুলি কাব্যে ব্যবহৃত হইতে পারে না। //আবার একজাতীয় দশটি ফুল থাকিতে পারে, দশটি ফল থাকিতে পারে, কিন্তু তাহাদের সকলকে কাব্যে ব্যবহার করা যায় না। 'মুকুল' বলা চলে কিন্তু আমের ফুল বলা চলে না। 'আম্র' শব্দের কাব্যে বহু ব্যবহার আছে, কাঁঠাল শব্দের কাব্যে ব্যবহার চলে না। অথচ দুইটিই ভক্ষ্য বটে। রবীন্দ্রনাথ যে বলিয়াছেন যে ভক্ষ্য বলিয়াই ও প্রয়োজন সিদ্ধি করে বলিয়াই ঝিঙা বেগুনের ফুল লইয়া কাব্য চলে না কিন্তু মল্লিকা বা টগর না হইলে কাব্য অচল, তাহার প্রধান কারণ এই যে তাহারা কোনও ব্যবহারিক প্রয়োজনে লাগে না, সে কথা নিঃসন্দিগ্ধ বলিয়া মানা চলে না। //শব্দের মধ্যেই এমন একটি বিশেষত্ব আছে যে সেই শব্দ সাহিত্যে ব্যবহারের উপযোগী, কিন্তু তজ্জাতীয় অন্য শব্দ নহে। শব্দের একটি বিশেষ ধর্ম্ম বা সম্পদ্ আছে যাহা অনুসরণ করিয়া কবি তাঁহার প্রতিভার বলে তাহাকে চয়ন করিয়া সাহিত্যের মালা সৃষ্টি করেন।// সেই ধর্ম্ম বা সম্পদ্ কেমন করিয়া উৎপন্ন হয় সে আলোচনা এখানে করিব না। কিন্তু এপর্য্যন্ত বলা যায় যে তাহার

মর্ম্ম অতি নিগূঢ় এবং ব্যাপক এবং সেইজন্য প্রয়োজন বা অপ্রয়োজনের হেতু নির্দ্দেশ করিয়া সেখানে ক্ষান্ত হওয়া যায় না।”

সংসারে বিষয়বস্তুর অভাব নাই এবং আলোচনা ও বর্ণনার ক্ষেত্র প্রায় অসীম ও অনন্ত। তথাপি সমস্ত প্রকারের আলোচনা সাহিত্যে স্থান পায় না এবং সহৃদয় বোদ্ধার হৃদয় আনন্দস্পন্দে মুখর করিয়া তুলিতে পারে না। আজকাল প্রায়ই দুইদলের মধ্যে তুমুল আন্দোলন দেখা যায়। একদল বলেন সাহিত্যে প্রধানতঃ সেই জিনিষেরই স্থান হওয়া উচিত, যাহা দেশের ও সমাজের কল্যাণ সাধন করিতে পারে কিন্তু আমি জোর করিয়া বলিতে পারি যে যত বড় কবিই হোক না কেন তিনি ‘কুইনাইনের’ স্তোত্র লিখিয়া যশস্বী হইতে পারেন না। কেহ কেহ আবার বলেন যে যাহা কিছু আছে তাহারই উপর কাব্য লেখা চলে। শুনিয়াছি কোনও কবি ঝিঙা পটল আলু সব্জীর উপর কবিতা লিখিতে সুরু করিয়াছেন। আবার একদল তরুণ কবি মানুষের মধ্যে যাহা কিছু মালিন্য যাহা কিছু গ্লানি আছে, তাহাই কাব্যে প্রকাশ করিতে চাহিতেছেন। মনের মলিনতা মানুষ দূর করিতে না পারিলেও তাহাকে তাহা চাপিয়া রাখিতে হয়। সেই মলিনতার আস্বাদের মধ্যে একটা মত্ততা আছে, সেইজন্য কাব্যে সেই মলিনতার প্রতিচ্ছবি দেখিলেও সে তাহার একটা আস্বাদ পাইয়া নাচিয়া উঠে কিন্তু একথা নিশ্চিত বলা যায় যে এই জাতীয় সাহিত্য কোনও মানুষের অন্তরকে চমৎকারিত্বে ও আহ্লাদরসে সিক্ত করিয়া তুলিতে পারে না।

//যে কোনও বিষয় অবলম্বন করিয়া এবং যে কোনওরূপ শব্দ-বিন্যাস করিয়াই সাহিত্য সৃষ্টি করা যায় একথা গলার জোরে প্রচার করিবার চেষ্টা করা যায় কিন্তু নিঃশব্দে চিরন্তন কালের সাহিত্য ইহার বিরুদ্ধে সাক্ষ্য দেয় এবং ক্ষমাহীন কাল আপন কুটিল কটাক্ষে এই মদন-সাহিত্যকে ভস্ম করিয়া দেয়।// বিশিষ্ট শব্দ-বিন্যাসের ও বিশিষ্ট অর্থের সুচারুভঙ্গীতে জীব তাহার প্রতিভার বলে যে অক্ষয় সাহিত্য সৃষ্টি করেন Moralist, Realist বা Idealist তাহার আবর্ত্তিত ঘূর্ণিতে ধীরে ধীরে তলাইয়া যান। যে কোনও ঘটনা ঘটে তাহারই স্বাভাবিক বর্ণনা যদি সাহিত্য হইত তাহা হইলে পুলিশ কোর্টের মোকদ্দমার বিবরণে সাহিত্যের সন্ধান পাওয়া যাইত। অথচ সেই সমস্ত মোকদ্দমার ঘটনার কোন বিশেষ অংশকে অবলম্বন করিয়া যদি কোনও প্রতিভাবান্ কবি যথোপযুক্ত শব্দবিন্যাস ও রচনা-বৈচিত্র্যে চমৎকারিত্ব প্রকাশ করিতে পারেন তাহা হইলে সে সাহিত্য হয়ত যুগান্ত কাল পর্য্যন্ত লোকের চিত্ত হরণ করিবে। //সাহিত্যে কুৎসিতের কোন স্থান নাই পঙ্কের কোনও স্থান নাই, একথা আমি বলি না কিন্তু তাহাদের স্থান দিতে হইলে চমৎকারিত্বের সুষমাময় পঙ্কজে তাহা-দিগকে ফুটাইয়া তুলিতে হইবে। সমাজের ক্রম-পরিবর্ত্তনে ও ক্রম-পরিণতিতে ভাষা, রুচি, রাষ্ট্র, জ্ঞান, বিজ্ঞান প্রভৃতির পরিবর্ত্তন ও পরিবর্দ্ধনের সঙ্গে সঙ্গে মানুষের চিত্তভূমির পরিবর্ত্তন হয় একথা সত্য এবং সেই সঙ্গে সঙ্গে চমৎকারিত্বের নূতন নূতন পদ্ধতি ও পর্য্যায়েরও সৃষ্টি হইতে পারে। কিন্তু এই পরিবর্ত্তন কালের স্বাভাবিক গতিতে

নিষ্পন্ন হইয়া থাকে। যতই সাহসিক হউক না কেন কোনও তরুণ কবির দল গায়ের জোরে বা গলার জোরে সাহিত্যের নূতন সম্প্রদায় সৃষ্টি করিতে পারেন না। কোনও শব্দ যদি অপাংক্তেয় বা অশুচি হইয়া থাকে তাহাকে সাহিত্যের মন্দিরে প্রবেশ করিতে দিবার অধিকার রাজার নিয়মশাসনেরও আয়ত্ত নহে। জোর করিয়া তাহা করিতে গেলে সে মন্দিরে সাহিত্যের চিরন্তন পূজারী প্রবেশ করিবেন না। সেইজন্য কুন্তক বলিয়াছেন,

"সাহিত্যমনয়োঃ শোভাশালিতাং প্রতি কাপ্যসৌ
অন্যূনানতিরিক্তত্বমনোহারিণ্যবস্থিতিঃ ॥"

শব্দ ও অর্থের যে অনির্ব্বচনীয় শোভার সম্মেলন হয় তাহাকে সাহিত্য বলে। শব্দার্থের এই বিচিত্র বন্ধ বা বিন্যাস তখনই সম্ভব হয় যখন কবি তাঁহার প্রতিভাবলে যেখানে যে ভাবটি বা শব্দটি উপযুক্ত হয় তাহাই আহরণ করিয়া সমস্ত বাহুল্য ও ন্যূনতা বর্জ্জন করিয়া তাঁহার রচনাকে মনোহারিণী করিয়া তোলেন। সেই শব্দার্থের সম্মেলনকেই সাহিত্য বলে যখন তাহাদের বিন্যাসের ফলে সৌন্দর্য্য সৃষ্টি হয় এবং সেই সৌন্দর্য্য চিত্তের মধ্যে একটি চমৎকারিত্ব উদ্ভিন্ন করিয়া তাহাকে আনন্দে বিভোর করিয়া দেয়। এই আনন্দ বিষয়-বস্তু সম্ভোগের আনন্দ নয় বা শব্দঝঙ্কারের আনন্দ নয় বা অর্থমাহাত্ম্যের গভীর অনুভব নয় কিন্তু এই সমস্ত একত্র হইয়া তাহাদের সাহিত্যের সম্মিলিত ফলে যে চমৎকারিত্ব ও আহ্লাদের কিরণরাজি উদ্ভাসিত হইয়া উঠে তাহা একটি বিশিষ্ট পর্য্যায়ের সম্ভোগ। গ্রাম্য লোকের

ভোগস্পৃহার হর্ষে শব্দঝঙ্কারের কর্ণপরিতৃপ্ততায় তাহার প্রমাণ নহে, তাহার প্রমাণ সহৃদয় সমজদারের হৃদয়ের দ্রবীভাবে। অতএব কেন ভাল লাগিল এবং কেন ভাল লাগিল না অর্থাৎ সহৃদয় সমজদারের ভাল লাগিল কি না এবং সেই ভাললাগাটি শব্দার্থের বিচিত্র ও রমণীয় সন্নিবেশ প্রযুক্ত কি না তাহাই বিচার করিতে হইবে।

/ অর্থ শব্দটির নানা অর্থে ব্যবহার আছে, অর্থ বলিতে বাচ্যার্থ বুঝায়, লক্ষ্যার্থ বুঝায় ও ব্যঙ্গার্থ বুঝায়। নানা অর্থের সন্নিবেশ ও মিলনে যে তাৎপর্য্যটি প্রকাশ পায় হৃদয়ের তন্ত্রীতে তন্ত্রীতে স্মরণ ও সংস্কারের বীণাযন্ত্রে যে লহরের পর লহর খেলিয়া যায় তাহা কোনও বাচ্যার্থের একান্ত বহির্ভূত হইলেও ব্যঙ্গার্থের মধ্যে অন্তর্ভূত।/ সাধারণতঃ শব্দার্থ বলিলে শুধু সেই অর্থটিকেই বুঝায় যাহা সকলেরই নিকট সুবিদিত, কিন্তু সেই সুবিদিত শব্দার্থ-পরম্পরাকে কবি এমন সুন্দর করিয়া এমন বিচিত্রভাবে সাজাইয়া তোলেন যে তাহাতে তাঁহার হৃদয়ের অমূর্ত্ত গভীর অনুভূতি অতুলনীয় বর্ণচ্ছটায় ও রূপে সম্পদে মূর্ত্ত হইয়া উঠে।// যখন কবি বলেন,

"অমল ধবল পালে লেগেছে মন্দ মধুর হাওয়া
দেখি নাই কভু দেখি নাই আমি এমন তরণী বাওয়া।"

আর যখন ইহাই রূপান্তরে বলা যায়, সাদা পালে বাতাস লাগিয়াছে এরকম নৌকা বাওয়া দেখি নাই এই দুইটি বাক্যের বাচ্যার্থ একরূপ হইলেও কবির বাক্যটি পড়িলেই হৃদয় যেন আনন্দে দোলা দিয়া উঠে। যেন মনে হয় হৃদয়ের মধ্যে কোথায় কোন শীতল স্পর্শে আমাদের জীবন-

তরীটি বহিয়া চলিয়াছে—তাহার প্রতিস্পন্দনটি যেন ছন্দের তালে তালে বুকের মধ্যে নাচিয়া উঠে, অদৃশ্য কাণ্ডারীর মোহন স্পর্শ যেন জীবনের গতির মধ্যে স্পষ্ট হইয়া উঠে। //অনেক স্থলে এমন ঘটে যেখানে কোনও গভীর অর্থ খুঁজিয়া পাওয়া যায় না অথচ যেন একটি অস্পষ্ট বেদনা, একটি অনুভূতির ছায়া, মৃদু স্পন্দনে চিত্তকে একটি অনির্ব্বচনীয় স্পর্শে বিহ্বল করিয়া দেয়।//

"গগনে গরজে মেঘ ঘন বরষা
কূলে একা ব'সে আছি নাহি ভরসা।
রাশি রাশি ভারা ভারা ধান কাটা হল সারা
ভরা নদী ক্ষুরধারা খরপরশা
কাটিতে কাটিতে ধান এল বরষা।"

অথবা যেমন Swinburneএর

Their glowing ghosts of flowers
Draw down draw high ;
And wings of swift-spent hours
Take flight and fly
She sees by formless glimpse
She bears across cold streams
Dead mouths of many dreams that sing
and sigh.

কবিতাটীর কোনও সুস্পষ্ট অর্থ নাই, অথচ শব্দের বিম্ব প্রতিবিম্বের দ্বারা যেন একটা অস্পষ্ট ছায়া চিত্তে ভাসিয়া ওঠে।

// অর্থের মধ্যে বাচ্যার্থ বা লক্ষ্যার্থ ছাড়া আর একটি দ্যোতনাত্মক বা ব্যঙ্গাত্মক অর্থ আছে যাহাকে ইংরেজীতে Suggestion বলে। অধিকাংশ সমালোচকই ইহা স্বীকার করিয়াছেন এবং এই দ্যোতনাত্মক ব্যাপারের ফলে একদিকে যেমন মন আনন্দরসে বিহ্বল হইয়া ওঠে অপরদিকে তেমনই একটি কোনও বিশেষ তাৎপর্য্য কোনও গভীর সত্য বা কোনও গভীর অনুভব জাগিয়া ওঠে। এই দ্যোতনার মধ্যে যে রসটি স্ফূর্ত্তি পায় অনেকেই তাহাকে কাব্যের প্রাণ বলিয়াছেন। কিন্তু এই রসের পিছনে চিত্তভূমিকে ব্যাপ্ত করিয়া সিক্ত ভূখণ্ডের ন্যায় যে একটি ভাবভূমি বা attitude আত্মপ্রকাশ করে সাহিত্য-সৃষ্টিতে তাহার স্থান বড় কম নহে। এই ভাবভূমিই যেন স্থানে স্থানে আপনাকে বিদ্রুত করিয়া রসপ্লাবনে পরিণত হইয়া ওঠে। অনেক সময়ে এমন ঘটে যে কোনও রস বা বস্তু সুস্পষ্ট হইয়া ভাসিয়া ওঠে নাই, চিত্তের কতটা স্থান যেন কবিতার দ্বারায় স্নিগ্ধ সুন্দর হইয়া ওঠে, সেই বেদনকে রস বলা যায় কি না জানি না, বেদনা বলা যায় কিনা জানি না তাহা অস্পষ্ট অথচ অনুভূতিতে সান্দ্রগহন।//

তরুলতা-গুল্মশস্পরাজি নদী-সমুদ্র-ভূধরের রূপচ্ছবিতে মন্দপবনের মৃদুস্পর্শে পুষ্পগন্ধে কিংবা আপন মনের আনন্দের আলোড়নে কবির জ্ঞানধর্ম্মী চিত্তবৃত্তি তলাইয়া যায়। তখন প্রমুষ্টতত্তাক-স্মৃতির একটি অস্পষ্ট প্রতিভাস স্ফুরিত হইয়া ওঠে; সংস্কারের নিবিড় অন্তঃপুর

পর্য্যন্ত যেন একটি স্পন্দন বিকম্পিত হইয়া ওঠে এবং আপ্লুত করিয়া তোলে তাহারই ফলে কবির চিত্তে একটি বিচিত্র ও বিশিষ্ট ভাবভূমি প্রতিফলিত হয় এবং কবি-পুরুষের সমগ্র সত্তাকে কবিপ্রতিভার বলে এই ভাবভূমি শব্দার্থের বিন্যাসে সাহিত্যের রূপ-কলার সৃষ্টি করে। প্রমুষ্ট শব্দের অর্থ অপহৃত বা লুপ্ত। তত্তা শব্দের অর্থ সেই সেই বস্তু। **প্রমুষ্টতত্তাক স্মৃতি** বলিতে সেই স্মৃতিকে বুঝায় যেখানে স্মরণ আছে অথচ কি স্মরণ হইল তাহার বোধ নাই। কবি যখন তাঁহার বাতায়নপথে উদার বিরাট মাঠের দিকে তাকাইয়া থাকেন, তখন যদি আরও যে মাঠ তিনি পূর্ব্বে দেখিয়াছেন তাহা তাঁহার মনে পড়ে তখন তাহাকে স্মরণ বলা যায় কিন্তু যখন কোনও পরিচিত মাঠের কথা মনে পড়ে না অথচ পূর্ব্বানুভূত একটি অব্যক্ত প্রশস্ততা মনের মধ্যে ভাসিয়া ওঠে তখন তাহাকে বলা যায় প্রমুষ্ট-তত্তাকস্মৃতি। এই প্রমুষ্ট-তত্তাক-স্মৃতির পিছনে থাকে **সংস্কার**। সংস্কার চিত্তের উপরে ভাসিয়া ওঠে না সে থাকে এক পরদা নীচে। এই সংস্কারের মধ্যে ওই রকম মাঠ দেখিয়া নানা বিচিত্র অবস্থায় নানা বিচিত্র ব্যবস্থায় সুহৃৎসঙ্গে জ্যোৎস্নালোকে নদীতীরে নানাভাবে পূর্ব্বে যা কিছু আনন্দ অনুভূত হইয়াছিল তাহা সঞ্চিত হইয়া একত্র পিণ্ডীভূত হইয়া স্মৃতির ভূমিকে অব্যক্তভাবে রসপূরিত করিয়া তুলে। এই প্রমুষ্টতত্তাক স্মৃতি ও সংস্কারের যৌথ নাম **বাসনা**। //অর্থ বলিতে শুধু বাচ্যার্থ ও লক্ষ্যার্গ বুঝায় না। তাহাতে একদিকে বুঝায় তাৎপর্য্য অপরদিকে বুঝায় দ্যোতিত বা ইঙ্গিত-বোধ্য বস্তু এবং সঙ্গে সঙ্গে প্রমুষ্ট-

তত্তাক স্মৃতি ও সংস্কারের সহযোগে যে বাসনাক্ষেত্রটি সিক্ত হইয়া ওঠে ও তাহার আত্মপ্রকাশে যে রসবিন্দু ক্ষরিত হইতে থাকে তাহাকেও বুঝায়। কবির মনের ছবি যখন তাহার ভাবভূমির সম্বন্ধের সাহায্যে নানা শব্দের ও অর্থের বিচিত্র বিন্যাসে ধ্বনিত হইয়া শ্রোতার ইন্দ্রিয়দ্বার দিয়া তাহার বুদ্ধিভূমিকে মথিত করিয়া তাহার অন্তর্নিবিষ্ট ভাবভূমিতে অনুপ্রবিষ্ট হইয়া তাহার হৃদয়কে দ্যোতনায় ও রসে বিচিত্র ও মনোহর করিয়া তোলে, তখনই তাঁহার সুন্দরের অনুভূতি হয় এবং মনঃপ্রাণ রসে সিক্ত হইয়া ওঠে। এই যে কবির মনোভাব, মনের স্পর্শ, হৃদয়ের অনুভূতি, যাহা তাঁহার একান্ত আপনার, একান্ত ব্যক্তিগত যাহা ভাষার বাচ্যার্থের দ্বারা একান্ত অপ্রকাশ্য অনির্ব্বচনীয়, তাহাকে যে তিনি চিরন্তন কালের সহৃদয়-সংবেদ্য করিয়া তুলিতে পারেন, এই যে ব্যক্তি-গতকে সহৃদয় সাধারণের গোচরীভূত করার ব্যাপার ইহাকেই বলে **সাধারণীকৃতি** বা universalisation of art. যে বিশিষ্ট শব্দ ও অর্থের বিন্যাসের কৌশলে এইটি সম্পন্ন করা যায় তাহার মূলীভূত কারণকে বলা যায় প্রতিভা। //

বিশ্বনাথ রসাত্মক বাক্যকে কাব্য বলিয়াছেন। আনন্দবর্দ্ধন ও অভিনব গুপ্ত হইতে আরম্ভ করিয়া রসই কাব্যের প্রাণ এই মত প্রচলিত হইয়া আসিতেছে। ইংরেজীতে রসকে অনেক সময়ে emotion বলা হয়। রস কাহাকে বলে তাহার বিশেষ পর্য্যালোচনা এ প্রবন্ধে করিব না। কিন্তু ইহা সহজেই বুঝা যাইবে যে আনন্দ বা সুখ মাত্রই রস নহে কিংবা ভয় প্রভৃতি যে কোন Emotionই রস নয়। কেহ পুত্রশোকে কাঁদি-

তেছে দেখিয়া যদি কেহ বলে যে তাহার করুণ রসের উদ্রেক হইয়াছে বা কেহ ভীত হইলে যদি কেহ বলে উহার ভয়াত্মক রসের উদ্রেক হইয়াছে তাহা হইলে হাস্যাস্পদ হইতে হয়।

জৈব প্রয়োজনের বশবর্ত্তী হইয়া যে Emotion উত্থিত হয় অর্থাৎ Self-preservation বা Race-preservation প্রভৃতি জৈব ব্যাপারের ইষ্টানিষ্ট সংঘটনের সম্ভাবনায় যে ভাব বা Emotion উত্থিত হয় তাহাকে রস বলা যায় না। যদি একজনকে বলা যায় যে আপনার পুত্র সর্পাঘাতে মরিয়াছে, তাহা হইলে তাহার মনে যে শোক উপস্থিত হয় তাহা শব্দার্থের দ্বারা আপাততঃ উৎপন্ন হইলেও তাহাকে করুণ রস বলা যায় না। ইহার প্রথম কারণ এই যে পুত্রশোকে যে দুঃখ উৎপন্ন হয় তাহা একান্তভাবে জৈব প্রয়োজনের সহিত জড়িত। দ্বিতীয়তঃ আপনার পুত্র মরিয়াছে এই বাক্যটি বক্তার হৃদয়ের কোনও গভীর অনির্ব্বচনীয় অনুভূতিকে প্রকাশ করে না; মনের Logical faculty বা উহাপোহ বুদ্ধির দ্বারা যেটিকে পাওয়া যায়, যাহা আমরা সকল সময়ে ভাষায় প্রকাশ করি সেই প্রকাশের দ্বারা চিন্তার আদান প্রদান হয়, কিন্তু সাহিত্যের ভাব ব্যক্ত হয় না।

কবি বলিয়াছেন 'পাতা নড়ে, জল পড়ে' এইখান হইতেই সাহিত্যের আরম্ভ, কিন্তু 'বৃষ্টি পড়িতেছে' বা 'এই বৃক্ষের পাতা নড়িতেছে' ইহাতে সাহিত্যের সৃষ্টি হইয়াছে ইহা বলা যায় না। ইহার কারণ,—একটিতে ছন্দ আছে অপরটিতে নাই তাহাই নহে। 'জল পড়ে পাতা নড়ে', এই বাক্যটি শব্দের বিন্যাসে ও ছন্দে প্রাকৃতিক ব্যাপারের একটি অনুভূতিকে

বিধৃত করিয়া প্রকাশ করিয়াছে। সে অনুভূতিটি জল পড়া ও পাতা নড়া অপেক্ষা অনেক অধিক। শুধু প্রাকৃতিক ব্যাপারের বর্ণনাকে সাহিত্যসৃষ্টি এইজন্যই বলা যায় না যে সেখানে ত কোনও অপ্রকাশ্য গভীর অনুভবকে প্রকাশ করা হয় না। 'জল পড়ে পাতা নড়ে' এখানে যে অনুভবটি প্রকাশিত হইয়াছে তাহার মধ্যে উহা কোনও মহত্ত্ব লাভ করিতে পারে নাই। তথাপি ছন্দের সাহায্যে ও শব্দের বিন্যাসে একটি অতি ক্ষুদ্র প্রাকৃতিক ব্যাপারের অনুভব বিবৃত হইয়াছে। কিন্তু সেটি যদি শুধু পাতা নড়া এবং জল পড়াই হইত, তাহা হইলে এখানে সাহিত্যের সূচনা পাওয়া যাইত না।

/শব্দের বিন্যাসে, রচনার বিন্যাসে, ছন্দের ঝঙ্কারে, ছবিতে, তাৎপর্য্যে, ইঙ্গিতে, সাধারণীকরণে, অনুভূতিতে, রসের উচ্ছ্বাসে যাহা যত প্রচুর সম্ভোগে ভূয়িষ্ঠ হইয়া উঠিবে, তাহাকে সেই পরিমাণেই সাহিত্যের উৎকৃষ্ট সৃষ্টি হইল বলা যায়।/

সাহিত্যের মধ্যে যদি প্রকাশের কোনও বিশেষ কৌশল বা সৃষ্টি-নৈপুণ্য থাকে, তবে তাহা কেবল Logical judgment বা প্রতিজ্ঞা-মাত্রের মধ্যে পাওয়া যায় না। 'এই ফুলটি লাল' কি 'এই ফুলটি লাল নয়' কি 'সকল মানুষ মরে' 'রাম মানুষ অতএব রাম মরিবে', এখানে Logical judgment দ্বারা একটি অর্থ বা অর্থপরম্পরা প্রকাশিত হইয়াছে, অথচ সাহিত্য হয় নাই। ভাষাপ্রয়োগের দ্বারা মনের ভাব-প্রকাশের যে কৌশল সেটা Logical art বা উহাপোহের কৌশল,—সাহিত্যের নহে। একটু-না-একটু পরিমাণে যদি দুষ্প্রাপ্য

অন্তরের দরদ বা অনুভূতিকে প্রকাশ না করা যায়, তবে সেটা সাহিত্য হয় না।

অন্তরের ভাবভূমির অনুভূতিকে সাধারণ বাক্যের বিন্যাসে প্রকাশ করা যায় না, সেই প্রকাশে স্বতন্ত্র কৌশলের প্রয়োজন, সেই কৌশলই কাব্যের কৌশল। ক্রৌঞ্চীর বিয়োগে ক্রৌঞ্চের শোক দেখিয়া কবিগুরুর দরদটুকু রামায়ণের শ্লোক হইয়া ফুটিয়া উঠিয়াছে। এই দরদের ভাবভূমিটি যদি সুব্যক্ত না হইত, তবে কেবলমাত্র রামায়ণের গল্পটি কাব্য হইত না।

শব্দার্থের বিন্যাসে কোনও ঘটনার বর্ণনা করা যায় এবং সেই ঘটনা শুনিয়া জৈব প্রয়োজনের তৃপ্তি, অতৃপ্তি বা দুঃখের উৎপত্তি হইতে পারে, কিন্তু সেই দুঃখের উৎপত্তির জন্য সেই ঘটনার বর্ণনাটিকে কাব্য বলা যায় না। সেইজন্য যদি কোনও কুৎসিত ভাবের উদয় হইয়া কাহারও মনে ইন্দ্রিয়-সুখের আস্বাদ জাগিয়া উঠে, তাহাকে সাহিত্য বলা যায় না। //কেবলমাত্র শব্দার্থের বিচিত্র বিন্যাসের কৌশলে কোনও non-logical অনুভূতি বা দরদ ফুটিয়া উঠে তখন শব্দার্থ-সম্মেলনের সেই কৌশলকেই সাহিত্য বলে। //

রস না হইলে সাহিত্য হয় না এবং রসই সাহিত্য-সৃষ্টির একমাত্র মাপকাঠি,—এই মতটি লোকসমাজে বহুলভাবে প্রচারিত হইয়া আসিতেছে। রস অর্থে যদি কেবলমাত্র আনন্দ বা আহ্লাদ বুঝায় এবং তাহা ছাড়া যদি সাহিত্যের অন্য কোনও মাপকাঠি না থাকে, তবে রসের বেশী কমের উপরেই বা রসবোধের প্রতীতির স্পষ্টতা বা অস্পষ্টতাই

কাব্যের ভাল-মন্দের পরিচয়। কারণ, রস যদি কেবল Emotion বা ভাব মাত্র হয়, তবে তাহার মধ্যে অন্য কোনরূপ বাহিরের কারণ আসিতে পারে না।

সুখ যদি একান্তভাবে একটি অবিমিশ্র ও মৌলিক বস্তু হয়, তবে একটি সুখের সঙ্গে অন্য সুখের তারতম্য কেবল মাত্র বাহুল্য বা ন্যূনতার উপরেই নির্ভর করে ; কারণ, সুখের মধ্যে কোনও শ্রেণীবিভাগ চলে না। শ্রেণীবিভাগ করিতে গেলেই সেই উচ্চ-নীচ বিভাগের কোনও স্বতন্ত্র কারণ নির্দ্দেশ করিতে হয়। একটি সুখের সহিত অন্য সুখের কেবল মাত্র কম বেশীর বা ক্ষণস্থায়িত্ব দীর্ঘ-স্থায়িত্বের পার্থক্যই মাত্র স্বীকার করা যায়। কিন্তু একটি সুখের সহিত অন্য সুখের কোনও শ্রেণীগত উচ্চ-নীচতার পার্থক্য এতই অনুভবসিদ্ধ যে, দুইটি বিভিন্ন শ্রেণীর সুখের মধ্যে অনেক সময়েই তারতম্য নির্ণয় করা যায় না।

দার্শনিক চিন্তার আনন্দ এবং তাসখেলার আনন্দ এতই বিভিন্ন জাতীয় যে, ইহাদের মধ্যে বেশী কমের তুলনা করা চলে না। ইহা সত্য যে এই দুই জাতীয় আনন্দই আমাদের চিত্তের বিভিন্ন তন্ত্রীতে বিভিন্ন রকমে আঘাত করে এবং যে দিকটি যখন অনুকূল হয়, আমরা সেই দিকেই আমাদের ছাড়িয়া দিই। কিন্তু তথাপি একথা স্বীকার করিতে হয় যে দার্শনিক চিন্তার আনন্দ বা সজ্জন-সঙ্গের আনন্দ তাস খেলা বা নিমন্ত্রণ খাওয়ার আনন্দ অপেক্ষা উঁচুদরের।

ইংরাজী Ethicsএ Hedonism ( সুখবাদ ) এর আলোচনায় গ্রীক Cyrenaics হইতে আরম্ভ করিয়া Millএর হিতবাদ পর্য্যন্ত

সুখবাদের যে পরিণতি দেখা যায় তাহাতে সুখের অন্বেষণের দ্বারা সুখকেও পাওয়া যায় না। সুখের মধ্যে সুখের শ্রেণীগত বিভাগ স্বীকার না করিয়া উপায় নাই এবং এই শ্রেণীবিভাগ-নির্ণয়ে যাহাদের উভয়-বিধ সুখেরই জ্ঞান আছে, তাহাদের বাক্যকেই প্রমাণ বলিয়া মানিয়া লইতে হয়। প্রত্যেক ভাললাগার সঙ্গে সঙ্গেই সেই সুখটি উঁচুদরের কি নীচুদরের তাহার একটি অস্পষ্ট বোধ থাকে। তুলনা করিতে গেলেই তাহা সুস্পষ্ট হইয়া উঠে।

সাহিত্য-রসের মধ্যেও আনন্দের একটা উৎকর্ষাপকর্ষের বোধ আছে। একটা হাসির কবিতা পড়িয়া আমরা যখন হাসিয়া গড়াইয়া পড়ি আর রবীন্দ্রনাথের গীতাঞ্জলি বা মহুয়া পড়িয়া যখন অন্তরকে স্নিগ্ধ করিয়া তুলি, এই দুইএর মধ্যে কায়িক পরিণতির দিক দিয়া প্রফুল্লতার বিচার করিতে গেলে হাসির কবিতাটিতেই রসের আধিক্যের পরিচয় পাওয়া যায়। কিন্তু অন্তরের স্নিগ্ধতা ও পবিত্রতার দিক দিয়া দেখিলে গীতাঞ্জলি বা মহুয়ার কবিতার সহিত তাহার কোনও তুলনা হয় না। বাগ্‌বিন্যাস, ছবি, ছন্দ, ঝঙ্কার, অর্থের তাৎপর্য্য বা দ্যোতনার দিক দিয়া একটি কবিতার কাব্যরসের অনেক বৈষম্য থাকিতে পারে। কিন্তু ইহা ছাড়াও কোন্ কবিতার রসটি হৃদয়ের কোন্ গুহার নির্ঝর হইতে ঝরিয়া পড়িল, তাহার উপরে সেই রসের উচ্চতা বা নীচতা অন্ততঃ খানিকটা নির্ভর করে। অর্থাৎ যে জাতীয় ভাবকে আমরা বড় বলি, উঁচু বলি, যে ভাবগুলিকে আমরা সমস্ত প্রাণের সহিত শ্রদ্ধা ও সম্মান করি, যখন সেই ভাবগুলি রসসিক্ত হইয়া শব্দার্থের সাহিত্যে, অনুরণনে, 'ধ্বনিতে',

দ্যোতনায় আমাদের চিত্তকে ব্যাপ্ত করিয়া তোলে, তখন তাহাকে আমরা শ্রেষ্ঠ না বলিয়া থাকিতে পারি না। নিছক কায়িক আকর্ষণ সংসারে আছে এবং তাহার বর্ণনাতেও হয়ত কোনজাতীয় রস কোনও কৌশলী শিল্পী সৃষ্টি করিতে পারেন, কিন্তু সেই শ্রেণীর ক্লিন্ন কবিতার সহিত মহুয়ার 'পথবর্ত্তী' কবিতার আত্মহারা প্রেমের কোনও তুলনা হয় না।

"দূর মন্দিরে সিন্ধু কিনারে
পথে চলিয়াছ তুমি।
আমি তরু মোর ছায়া দিয়ে তারে
মৃত্তিকা তার চুমি।
হে তীর্থ-গামী তব সাধনার
অংশ কিছু বা রহিল আমার,
পথপাশে আমি তব যাত্রার
রহিব সাক্ষিরূপে।
তোমার পূজায় মোর কিছু যায়
ফুলের গন্ধ ধূপে॥

তব আহ্বানে বরণ করিয়া
নিয়েছি দুর্গমেরে।
ক্লান্তি কিছু বা নিলাম হরিয়া
মোর অঞ্চল ঘেরে।

যা ছিল কঠোর যাহা নিষ্ঠুর
তার সাথে কিছু মিলাই মধুর,
যা ছিল অজানা, যাহা ছিল দূর
আমি তারি মাঝে থেকে,
দিনু পথ পরে শ্যাম অক্ষরে
জানার চিহ্ন এঁকে।

বেলা চলে যাবে, একদা যখন
ফুরাবে যাত্রা তব,
শেষ হবে যবে মোর প্রয়োজন
হেথাই দাঁড়ায়ে র'ব।
এই পথখানি র'বে মোর প্রিয়,
এই হবে মোর চিরবরণীয়,
তোমারি স্মরণে রবো স্মরণীয়
না মানিব পরাভব।
তব উদ্দেশে অর্পিব হেসে
যা কিছু আমার সব॥"

রস-বিচারের সহিত ভাললাগার বিচারের সহিত এই যে আর একটি অবান্তর ভালমন্দর ইঙ্গিত আসিয়া ভাল মন্দ লাগার মধ্যে একটি জাতি বিভাগ আনিয়া দেয় ইহার কারণ কি? সে বিচার এ প্রবন্ধে আমি করিব না। কিন্তু ইহা যে অস্বীকার করা যায় না কেবল সেটুকুর

দিকেই সকলের দৃষ্টি আকর্ষণ করিতেছি। এই যে অর্থ-বোধ (value-sense) ইহা একেবারে চিরন্তনভাবে অবিকারী না হইলেও মোটামুটি-ভাবে ইহার বাণী একরূপ অবিকৃতই থাকে, মানবহৃদয়ের ও মানব-স্বভাবের গভীর পরিবর্ত্তন না হইলে এই অর্থবোধের বড় একটা পরিবর্ত্তন হয় না, সকল রসাস্বাদের পিছনে সর্ব্বদা সাক্ষিরূপে থাকিয়া সেই রসের চরিত্র সম্বন্ধে 'thus far and no further' এই মর্য্যাদার কশি টানিয়া দেয়।

মানুষের মধ্যে উচ্চ নীচের এই যে একটি শাশ্বত বোধ ( value-sense ) রহিয়াছে ইহা কেমন করিয়া উৎপন্ন হয়, মানুষের অন্যান্য বৃত্তির সহিত ইহার সম্পর্ক কি, রাষ্ট্র সমাজ প্রভৃতির বা দেশকালের পরিবর্ত্তনের সঙ্গে সঙ্গে ইহার পরিবর্ত্তন হয় কিনা, এ সমস্ত আলোচনা করিবার এ স্থান নহে। পূর্ব্বেই বলিয়াছি সাহিত্যের উদ্দেশ্য কোনও ধর্ম্ম বা নীতিপ্রচার নয়, সেইজন্য রসের এই অর্হত্বানর্হত্ব (value-sense) বোধের কথায় কেহ যেন একথা মনে না করেন যে, নীতিপ্রচার প্রচেষ্টার মধ্যে সাহিত্যরসের উচ্চনীচের পরিচয়।

// রূপ-রসাদির বোধ হইতে আরম্ভ করিয়া জ্ঞান, বুদ্ধি, ইচ্ছা, রাগ, দ্বেষ, প্রীতি, অপ্রীতি, মত, প্রবৃত্তি, স্মৃতি, সংস্কার প্রভৃতি লইয়া যে অখণ্ড অনুভূতি-পুরুষটি গড়িয়া উঠেন তাহারি আত্মপ্রকাশে সাহিত্যের সৃষ্টি। সাহিত্য-সৃষ্টির উপকরণে যেমন শব্দ ও অর্থের সাহিত্যের বা মিলনের প্রয়োজন, তেমনি তাহার উপাদান-কারণ হইতেছে মানুষের আভ্যন্তরীণ জীবনের জৈব ও অজৈব সর্ব্ববিধ উপলব্ধির ( experience)

অখণ্ড সাহিত্যে বা সম্মেলনে নির্ম্মিত অনুভূতিপুরুষ (Person or personality)।//

// যখন কোনও একটি খণ্ড উপলব্ধি এই সমগ্র অনুভূতিপুরুষকে আলোড়িত করিয়া তুলিয়া সেই সমগ্রের রূপচ্ছায়াতে রূপান্তরিত হইয়া ভাষায় আত্মপ্রকাশ করে, তখনই তাহা সাহিত্য হয়। এই অনুভূতিপুরুষটি কেবলমাত্র বুদ্ধিপুরুষের (conscious person) নাগালের বাহিরে। সেইজন্য শুধু বুদ্ধিদ্বারা আলোচনা করিয়া, তর্কের দ্বারা যুক্তির দ্বারা কোনও জিনিষ বুঝাইলে তাহাকে সাহিত্য বলে না। অনুভূতিপুরুষটির যে ছায়া, বেদনাবেগ, বুদ্ধিপুরুষটির মধ্যে প্রতিফলিত হয়, তাহাই প্রধানতঃ সেই অনুভূতি পুরুষটির অজ্ঞাত শক্তিতে যখন শব্দার্থের মধ্যে বিধৃত হয়, তখনই সেটি হয় সাহিত্য। এখানে বুদ্ধিপুরুষটি যন্ত্রমাত্র, অনুভূতি-পুরুষটি যন্ত্রী।//

"এ কি কৌতুক নিত্য নূতন
ওগো কৌতুকময়ি,
আমি যাহা কিছু বলিবারে চাই
বলিতে দিতেছ কই?
অন্তর মাঝে বসি অহরহ
মুখ হতে তুমি ভাষা কেড়ে লহ,
মোর কথা লয়ে তুমি কথা কহ
মিশায়ে আপন সুরে।

কি বলিতে চাই সব ভুলে যাই
তুমি যা বলাও আমি বলি তাই
সঙ্গীত স্রোতে কূল নাহি পাই
কোথা ভেসে যাই দূরে।

*　*　*　*

এ যে সঙ্গীত কোথা হতে উঠে
এ যে লাবণ্য কোথা হতে ফুটে
এ যে ক্রন্দন কোথা হতে টুটে
অন্তর বিদারণ!
নূতন ছন্দ অন্ধের প্রায়
ভরা আনন্দে ছুটে চলে যায়
নূতন বেদনা বেজে উঠে তায়
নূতন রাগিণী ভরে।"

// এই অনুভূতি-পুরুষের স্বরূপ ভাষায় বর্ণনা করা যায় না, কিন্তু কবি যদি অন্তরের অন্তঃপুরের মধ্যে হাত বাড়ান, তবে এই অরূপরতনের স্পর্শ অনুভব করিতে পারেন। সুখদুঃখ, ইচ্ছা, দ্বেষ, প্রবৃত্তি এবং নানাবিধ ভাবনিচয় যেমন ইহার উপাদান, তেমনি একটি শাশ্বত অর্হত্বা-নার্হত্ব-বোধ ( Value-sense ) ইহার উপাদান। সেই জন্য এই অনুভূতিপুরুষটির প্রত্যেক অভিব্যঞ্জনার সঙ্গে সঙ্গে এই বোধটি ছায়া-লোকে আপনাকে প্রকাশ করে। অন্তর উপাদানের সাহিত্যে পরিস্ফূর্ত্ত একটি অনুভূতি-পুরুষ যখন কোন উপলব্ধিকে প্রকাশ করিবার ছলে

সেই উপলব্ধিটির মধ্য দিয়া আপনাকে প্রতিবিম্বিত করিয়া অপর একটি অনুভূতি-পুরুষের নিকট আপনাকে প্রকাশ করে, তখন এই উভয়ের পরিচয়ে যে আনন্দরস উচ্ছল হইয়া উঠে তাহাই সাহিত্যরস।//

//সেই জন্য কবির কাব্যে তাহার অনুভূতিপুরুষটির নানা উপাদান বিচিত্র-ভাবান্বিত হইয়া থাকে ও পাঠকের অনুভূতিপুরুষটির মধ্যেও সেই জাতীয় ভাব সঞ্জীবিত হইয়া উঠে। এই হিসাবে সাহিত্য একদিকে যেমন শব্দ ও অর্থের তাৎপর্য্য, অপরদিকে তেমনি অন্তর উপাদানের সাহিত্যস্বরূপ অনুভূতি-পুরুষের আত্মপ্রকাশ ও অন্য অনুভূতিপুরুষের সহিত আত্মপরিচয়।//

সাহিত্যের দ্বারা দুইটি অনুভূতিপুরুষের পরিচয়ে আনন্দরসের উৎপত্তি হয় কিন্তু তাই বলিয়া আনন্দকেই সাহিত্যের স্বরূপ বলা যায় না। ইহা কেবলমাত্র সাহিত্যের "অব্যভিচার তটস্থলক্ষণ" অর্থাৎ সাহিত্য-সৃষ্টি মাত্রেই রসের সৃষ্টি হয়, কিন্তু সাহিত্যের স্বরূপ তাহা নহে।/সাহিত্যের স্বরূপ অনুভূতিপুরুষের আত্মপ্রকাশে ও আত্মপরিচয়ে। সেইজন্য এই আত্মপ্রকাশের বৈচিত্র্যে রসের জাতিগত ও আস্বাদগত বৈচিত্র্যের উৎপত্তি হয় ও তজ্জনিত রসের নানাবিধ তারতম্য অনুভূত হয়। রসের বেশীকমের দ্বারা সাহিত্যের প্রভেদ তেমন দেখা যায় না, যেমন দেখা যায় রসের বৈচিত্র্যে। বিভিন্ন কাব্যরসের সহিত অনুভূতি-পুরুষের বিভিন্ন স্বভাব বিভিন্নভাবে প্রতিফলিত হইয়া অনুভূতিপুরুষের বিভিন্ন রকমের প্রকাশ ও পরিচয় সম্পাদন করে। বাহিরের দিক দিয়া শব্দার্থের সাহিত্যকে সাহিত্য বলিয়াছি। অন্তরের দিক দিয়া

তেমনি সাহিত্য বলিতে কবি ও সহৃদয়ের সম্মিলনকেই সাহিত্য বলিতে হয়।

"অপূর্ব্বং যদ্‌বস্তু প্রথয়তি বিনা কারণকলাং
জগদ্‌ভাবপ্রখ্যং নিজরসভারাৎ সারয়তি চ।
ক্রমাৎ প্রখ্যোপাখ্যাপ্রসরসুভগং ভাসয়তি তৎ
সরস্বত্যাস্তত্ত্বং কবিসহৃদয়াখ্যং বিজয়তাৎ।"

অভিনব গুপ্ত।

# অভিনবের ডায়েরী

## রসের অলৌকিকত্ব

**দিঙ্‌নাগ** বলেন "আজকাল ব্যাপার বড় গুরুতর হয়ে উঠেছে। ধর্ম্মশাস্ত্র, বেদ, পুরাণ সমস্ত রসাতলে যাবার জোগাড় হয়েছে। কিছু ভাল লাগলেই লোকে বলে, আহা কি আনন্দ? কবি যখন কাব্য লেখেন তিনি বলেন. "আমার আনন্দে আমি লিখ্‌ছি, এ আমার লেখা, এ আমার লীলা।" একটা কাব্য ভাল কি মন্দ তার বিচার করতে গিয়ে লোকে বলে, এটা আমার ভাল লাগছে, এটাতে আমরা বড় আনন্দ পাচ্ছি, এটা খুব একটা উঁচুদরের কাব্য। শুধু ভাল লাগার দ্বারা কাব্যের বিচার করতে হবে, এওত বড় বিপদের কথা হ'য়ে দাঁড়াল? ভাল লাগার পিছনে ভাল-মন্দ, সত্য মিথ্যা, শ্রেষ্ঠ নিকৃষ্ট অনেক কারণ রয়েছে।

সে সমস্ত কারণের অনুসন্ধান না ক'রে শুধু ভাল লাগে ব'লেই কোন কবিতাকে শ্রেষ্ঠ, আর ভাল লাগে না ব'লেই কোন কবিতাকে নিকৃষ্ট বলা যায় না। আমার যেটা ভাল লাগে, তোমার সেটা ভাল লাগে না। তোমার যেটা ভাল লাগে, আর একজনের হয়ত সেটা ভাল লাগে না। এ ত এক এক জায়গায় এক এক রকম। ভাল লাগার'ত কোন একটা মাপকাঠি নেই, যার দ্বারা কাব্যের ভালমন্দ

বিচার করা চল্‌তে পারে। তর্কের ভূমিতে ব্যক্তিগত অনুভূতি ছাড়া আর একটি প্রামাণ্যের অস্তিত্ব মানতেই হবে। আনন্দ অনেক রকমেই হ'তে পারে। কবিতা পড়ে যেমন আনন্দ পাওয়া যায় তেমনি রসগোল্লা খেলেও আনন্দ পাওয়া যায়। তারপর এক বিষয়ে যখন দশজন আনন্দ পায়, তখন তাদের সকলের আনন্দ কিছু সমান হ'তে পারে না। আনন্দ পাওয়া, ভাল লাগা এ ত মানুষের ব্যক্তিগত ভাব, তা দিয়ে কখনও কোন সাহিত্যের বিচার চল্‌তে পারে না।

গোড়ায় একটি আনন্দবস্তু আছে, সেটী সকলেরই মধ্যেই এক; তার ভিন্ন রকমের প্রকাশে ভিন্ন ভিন্ন রকমের ভাললাগা, মন্দলাগার সৃষ্টি হয়। ভাললাগা মন্দলাগার উপরেই যদি কাব্যের বিচার নির্ভর করে, এবং ভাললাগা ও আনন্দ যদি একই বস্তু হয়, তবে বৈষয়িক আনন্দের সহিত কাব্যানন্দের তফাৎ কোথায়? রসগোল্লা খেতে যে ভাল লাগে তাকেও তাহ'লে আনন্দ বলা চলে,—এবং সে আনন্দের সঙ্গে কাব্যের আনন্দের একতাই বা থাকে কোনখানে? কাব্যের ভাল লাগাকে আনন্দ আনন্দ বলে' সকলে যে তাকে একেবারে কুলীন করে তুল্‌ছেন, এটা নিতান্তই বাড়াবাড়ি।"

দিঙ্‌নাগ যখন এক নিশ্বাসে এই পর্য্যন্ত বলে থাম্‌লেন, তখন **ভট্টনায়ক** তার কথায় আপত্তি করে উঠ্‌লেন। ভট্টনায়কের মুখখানি একেবারে মুণ্ডিত, দাড়িগোঁফের চিহ্ন নেই; নাকটী বেশ উঁচু, বড় বড় দুটী চোখ প্রতিভায় জ্বল্‌ জ্বল্‌ করছে। যে বিষয়ে তিনি আলোচনা করেন, তার অন্তঃস্থল পর্য্যন্ত তাঁর দৃষ্টি পৌঁছে যায়, অথবা

তাঁর কথার ভিতর একটু দার্শনিকতার ঝাঁজও আছে। তিনি বল্লেন, "আপনি এ কি বলছেন! কাব্যে যাকে লোকে ব'লে ভাললাগা সেটা ত রস, সেটাকে'ত লোকে চিরকালই আনন্দময় ব'লে থাকে। রস স্বগুণেই চিরকাল শ্রেষ্ঠ, বা কুলীন হ'য়ে রয়েছে। এ কৌলীন্যে আধুনিকতার গন্ধ বিন্দুমাত্রও নেই, রসও যা, আনন্দও তা। মনের ভাব উদ্রিক্ত হয়ে যখন একটি প্রকাশময়, আনন্দময়, চেতনার মধ্যে আত্মার বিশ্রাম ঘটিয়ে দেয়, তাকেই বলা যায় আনন্দ, তাকেই বলা যায় রস। রস বা আনন্দকে যখন আমরা একটা চল্‌তি ডাকনাম দিতে যাই, তখন তাকে বলি ভাললাগা।"

**ভট্টনায়কের** এই কথা শুনে **দিঙ্‌নাগ** একটু মুচ্‌কি হেসে বল্লেন, "আমার বুদ্ধিটা কিছু মোটা। আমরা যে সত্যকে আঁকড়ে ধরি তাকে একটু মোটা রকমেই ধরি। আমাদের ঘ্রাণেন্দ্রিয়ের এমন শক্তি নেই যে, তার সাহায্যে আমরা কোন বস্তুকে চিনে নিতে পারি। তাই আপনাদেরও সমস্ত হেঁয়ালির কথা আমরা বুঝতে পারি না। আমরা যেটা পাই, সেটা হাতে হাতে পাই। কৌলীন্য ও অকৌলীন্যের উপমার ছায়ায় আশ্রয় নিলে ত কোন লাভ নেই। দেখতে হবে যে ভাল লাগা জিনিসটা এক রকম ছাড়া দু'রকম হতে পারে কি না? একবার যদি বল্লেন "ভাললাগা" তবে তার মধ্যে অন্য কোন রকমের ভেদ ত আনবার জো নেই। পেটুকের মিষ্টান্ন ভাল লাগে, কৃপণের ধন ভাল লাগে, দাতার দান ভাল লাগে—এ সবই ত ভাললাগা। ভাললাগা—হিসাবে ত এদের মধ্যে কোন তফাৎ নেই। কারণ ভাললাগা ত একটা জিনিস,

তার মধ্যে তোমরা পার্থক্য আন্‌বে কোনখান থেকে ? তবে যে তাদের মধ্যে পার্থক্য দেখ্‌তে পাওয়া যায়, সেটা বস্তুর পার্থক্য। "ভাললাগার" বস্তুর পার্থক্য অনুসারে ভাললাগার পার্থক্য দেখ্‌তে পাই। কিন্তু ভাললাগার সঙ্গে তার কোন পার্থক্য নেই। আর যদি কোন ভেদ থাকৃত, তবু তা দেখ্‌বার কারও কোন সাধ্য ছিল না, কারণ ভাললাগা মন্দলাগা ত যার যার ব্যক্তিগত; তার'ত কোন একটা সামাজিক মানদণ্ড থাকৃতে পারে না। কাজেই ভাললাগার উৎকর্ষাপকর্ষ বিচার করতে গেলে সেটা তার বিষয়কে অবলম্বন করেই করতে হবে।"

**ভট্টনায়ক** উত্তর করিলেন, "দেখুন দিঙ্‌নাগ বাবু, যে ভুলটা সকলে সাধারণতঃ করে' থাকে, সেটা আপনিও করেছেন দেখছি ? কাব্য নাটকের যে রস বা আনন্দ সেটাকে "ভাললাগা" বল্লে এই দোষ হয় যে, লোকে অন্য পাঁচ রকম ভাললাগার সঙ্গে সেটাকে ঘুলিয়ে ফেলে, একটা মহাগণ্ডগোল বাধিয়ে দেয়। আনন্দ বল্লেই বা রক্ষা কোথায় ? কারণ, কাব্যের আনন্দটাকে যেমন অপভ্রষ্ট ভাবে অনেক সময় ভাললাগা বলা হয়ে থাকে, তেমন ইন্দ্রিয়জ ভাললাগাকেও আনন্দ নাম দিয়ে আমরা অনেক সময়ে তার মান বাড়িয়ে দিয়ে থাকি। অথচ, এই লৌকিক আনন্দ বা ভাললাগা আর কাব্যের আনন্দ বা ভাললাগা—এ দুয়ের মধ্যে স্বর্গ-মর্ত্ত্য প্রভেদ। কাজেই গোড়াকার সেই কথাটা ঠিক না হয়ে গেলে, এ বিষয়ে আমরা যতই তর্ক করি না কেন, কোনও মীমাংসা হবে না—শুধু ভাগাসিদ্ধি বা Fallacy of Four terms হয়ে যাবে।

ভট্টনায়কের কথা শেষ হ'তে না হ'তেই রুদ্রটবাবু বলে উঠলেন যে, "এদিক ওদিক ক'রে কথা কইলে ত চল্‌বে না, যে কথাটা উঠেছে সেইটার উত্তর দিন। ভাললাগার মধ্যে আপনারা কেমন ক'রে ভেদ দেখাতে পারেন, সেটা একবার বুঝিয়ে দিন ত দেখি।"

মেঘ্‌লা দিনের গুমোট্ গরমের মধ্যে দ্বিপ্রহরের মত তাঁর মুখের দীপ্তিতে একটা তাপও ছিল, তাপে তাঁর মুখখানাকে যেন একটা পিরামিডের মত নিরেট করে তুলেছিল।

**ভট্টনায়ক** বল্লেন "তাইত আমি এই বল্‌তেই যাচ্ছিলাম যে, সাধারণতঃ যাকে "ইন্দ্রিয়জ ভাললাগা" বলা যায়, তার মধ্যে কোন বিশেষ তফাৎ নেই—সে কথা ঠিক। রসগোল্লা খেতে ভাললাগাও যা আর পোলাও খেতে ভাললাগাও তা। অর্থাৎ শুধু ভাললাগার দিক্ থেকে দেখ্‌তে গেলে, এ দুয়ের মধ্যে বিশেষ কোন ভেদ নাই। কাজেই তাদের মধ্যে পরস্পরের যে ভেদ, সেটা কেবল বিষয়ের ভেদ। এই ইন্দ্রিয়জ "ভাললাগা" বা ভোগের বিচার করতে গেলেই আমরা তার বস্তুর বিচার ক'রে থাকি। এই ইন্দ্রিয়জ ভোগের দ্বারা আমরা জগতের সঙ্গে আমাদের যোগস্থাপন করি, এবং তাই নিয়ে পরস্পরের সঙ্গে কাড়াকাড়ি করি।

কাজেই এই ইন্দ্রিয়জ ভোগ সর্ব্বদাই বহির্মুখী। সেখানে শুধু ভাললাগাতেই বিশ্রাম নেই, ভাললাগার বস্তুটি কাছে রাখা চাই, পাওয়া চাই, আপনার করা চাই। এই বস্তুটি এক সময়ে দশজনের কাছে থাক্‌তে পারে না। কাজেই এই ভাললাগার বস্তু নিয়ে লোকের

মধ্যে পরস্পর বিরোধ বেধে যায়। কাজেই এখানে প্রত্যেকের ভাললাগার জিনিসগুলিকে তার আয়ত্তাধীন করবার জন্য কোনখানে ভাললাগা উচিত নয়, তার একটা সীমা স্থির করবার দরকার হয়; এবং এই বস্তু-বিচারই ভাললাগার ভাল-মন্দর মাপ-কাঠি হয়।

ভাললাগার সঙ্গে বস্তু এত মাখামাখি হয়ে রয়েছে যে, বস্তু বাদ দিলে ভাললাগা ধ্বংস হয়ে যায়। এই ভাললাগাটি বজায় রাখ্‌বার জন্য, বস্তুগুলিকে পরস্পরের মধ্যে আপোষে ভাগাভাগি ক'রে দেবার জন্য নিয়মের দরকার। এই নিয়মের উপরেই রাষ্ট্র প্রতিষ্ঠিত রয়েছে। এটা একদিকে যেমন বিধিনিষেধ বা Moralityর ক্ষেত্র অপরদিকে তেমন রাষ্ট্র-সংযম বা Stateএর ক্ষেত্র, ধর্ম্ম বা Lawএর ক্ষেত্র। ভাল লাগা, মন্দ লাগা, বা ব্যক্তিগত অনুভূতি দ্বারা কাজের ভাল মন্দর মাপকাঠি এস্থলে স্বতন্ত্র। কাব্য সম্বন্ধে ত একথা বলা চলে না, কারণ এ রাজ্যে ত বস্তুর হুড়াহুড়ি নেই; সেখানে বিশ্রাম হচ্ছে আনন্দে, রসে, মাধুর্য্যে—"সত্ত্বোদ্রেক-প্রকাশানন্দময়-সংবিদ্ বিশ্রান্তিসতত্ত্বেন ভোগেন যুজ্যতে",—এটা একটা আনন্দময়, রসময় প্রকাশময় বিশ্রাম। কাব্যের রস উপভোগ করাতে কোন দ্বন্দ্ব হতে পারে না, কারণ এস্থলে রসের মধ্যেই রসের বিশ্রাম,—বস্তু নিয়ে ত এখানে মারামারি নেই। কাজেই অন্য বিষয় সম্বন্ধে ভালমন্দ বল্লে যা বুঝা যায়, এখানে ভালমন্দ বল্লে তা বুঝা যায় না।"

**রুদ্রেট**—"আপনি কি বলতে চান যে, কাব্যরসের জন্য কোন বস্তুর দরকার হয় না? এ ত বড় অদ্ভুত কথা ব'লে মনে হচ্ছে।

আমরাও জানি যে অন্য আর পাঁচটা শাস্ত্রে যে সমস্ত বিষয়ের কথা বলা হয়, কাব্যের বিষয় ও তাই। অন্য পাঁচটা শাস্ত্র যেমন বস্তুগত, কাব্যও তেমনি। তবে তফাৎ এই যে, কাব্য সে কথাগুলিই একটু সরস ক'রে বলে। শব্দ আর অর্থ নিয়েই'ত কাব্য ; বস্তু ছাড়া শব্দও হয় না, অর্থও হয় না। কাজেই বস্তুর সঙ্গে ও কাব্যের সঙ্গে যে সম্পর্ক, সেটা অত্যন্ত ঘনিষ্ঠ। তাকে কোন রকমে এড়ানো যায় না, তাই অস্বীকার করাও চলে না।

এই দেখুন না, অমুকের কবিত্বশক্তি আছে বল্লে আমরা কি বুঝি। না, তার মনে নানারকমের বিষয় বা বস্তুর উদয় হয় আর সেগুলি প্রকাশ করবার মত শব্দ তার চট্‌পট্ মনে পড়ে। কাজেই অন্য শাস্ত্রের সঙ্গে কাব্যের যে বড় বেশী একটা তফাৎ আছে, তা নয়। তবে হাঁ, আপনি বল্‌তে পারেন যে কাব্যে যেটুকু বলা হয়, সেটুকু বেশ সরস করে বলা হয়। এছাড়া কাব্য সম্বন্ধে আর অন্য কোন রকম দাবীই আপনারা করতে পারেন না।"

**ভট্টনায়ক**—"বেশ ত আপনার কথা না হয় মেনে নেওয়া গেল, তাতে আমি কিছু ক্ষতি দেখ্‌তে পাচ্ছি না। আপনি বল্‌ছেন যে অন্য শাস্ত্রের সঙ্গে কাব্যের এইটুকু মাত্র তফাৎ যে কাব্যের মধ্যে রস আছে। আমিও ত ঠিক সেই কথাই বল্‌ছি যে রস থাকলেই বলব কাব্য, নৈলে শুধু শব্দার্থ যতই চমৎকার হোক না কেন, তাকে কখনও কাব্য বলব না। শব্দার্থকে কাব্যের শরীর বলুন, তাতে আমার আপত্তি নেই,—তবে তার প্রাণ হচ্ছে রস। শরীর ছাড়া প্রাণের

অভিব্যক্তি দেখ্‌তে পাই না বটে, তাই ব'লে শরীর এবং প্রাণ একই জিনিষ, একথা বল্‌তে পারিনা। প্রাণ না থাকলে শরীর একটা পাঞ্চভৌতিক বিকার। সেটা খুব মোটা রকমের বস্তু,—সন্দেহ নেই, কিন্তু তাই ব'লে একথা বলা চলবে না যে, বস্তু থেকে রস হয়েছে, শরীর থেকে প্রাণ হয়েছে। প্রাণ যেমন শরীরের মধ্য দিয়ে আপনাকে প্রকাশ করে, রসও তেমনি শব্দার্থের মধ্য দিয়ে আপনাকে প্রকাশ করে। প্রাণ যেমন নিজের বলে নিজের উপযোগী দেহ নির্ম্মাণ করেছে, তেমনি রসও তার আপন উচ্ছ্বাসে আপনার উপযোগী শব্দার্থের সৃষ্টি করে, এবং তারই অবলম্বনে আপনাকে প্রকাশ ক'রে থাকে। যেমন প্রাণের আনন্দ থেকে অনন্ত জীবদেহের সৃষ্টি হয়, প্রাণের মধ্যে যেমন প্রাণের আর কোন দেহ নাই, তেমনি রসের মধ্যেও রসের আর কোন দ্বিতীয় দেহ নাই। একে আনন্দ বল্লেও বলা যায়, চিৎ বল্লেও বলা যায়, এটা এমন একটা অখণ্ড সত্তা যে, এখানে চিৎ আর আনন্দের কোনও প্রভেদ নেই। এখানে দুই বল্‌তে কিছুই নেই, একটা অখণ্ড রসোপলব্ধি, আনন্দ ছাড়া আর কিছু নেই। এই রস ও আনন্দ একই কথা। আপনার খেলার মধ্যে, লীলার মধ্যে এ আপনিই প্রকাশ হয়ে রয়েছে। একে প্রকাশ করবার জন্য কোন প্রমাণান্তরের আবশ্যক হয় না। একে কেউ উৎপন্ন করে না। প্রকাশও করে না। এর উপর কাহারও কোন হাত নেই—এমন কি, যে কবির মধ্যে এর আবির্ভাব হয়েছে, তারও নয়।

"রাখ কৌতুক নিত্য নূতন,
ওগো কৌতুকময়ী।
আমার অর্থ, তোমার তত্ত্ব,
বলে দাও মোরে অয়ি!

আমি কিগো বীণাযন্ত্র তোমার,
ব্যথায় পীড়িয়া হৃদয়ের তার
মূর্চ্ছনাভরে গীত-ঝঙ্কার
ধ্বনিছে মর্ম্ম মাঝে?

আমার মাঝারে করিছ রচনা,
অসীম বিরহ, অপার-বাসনা,
কিসের লাগিয়া বিশ্ববেদনা
মোর বেদনায় বাজে?

মোর প্রেমে দিয়ে তোমার রাগিণী,
কহিতেছে কোন্ অনাদি কাহিনী,
কঠিন আঘাতে, ওগো মায়াবিনী
জাগাও গভীর সুর!

হবে যবে তার লীলা অবসান,
ছিঁড়ে যাবে তার, থেমে যাবে গান,
আমারে কি ফেলে করিবে প্রয়াণ
তব রহস্যপুর?"

এবার **দিঙ্‌নাগ** একটু অসহিষ্ণু হয়ে উঠে তাঁর মোটা হাতখানা টেবিলের উপর চাপ্‌ড়ে বল্লেন যে "কবিতা দিয়ে কবিতার সমর্থন, এও যেমন এক বিষম argument in a circle, তেমনি রসকে আনন্দ বলাও একটা ভয়ানক আজগুবি ব্যাপার। রসমাত্রই আনন্দাত্মক, এটুকু পর্য্যন্ত স্বীকার করতে আমার আপত্তি ছিল না, কিন্তু তাহলে রসকে কখনও আনন্দ বলা চলে না, কারণ তাহলে রসমাত্রই আনন্দাত্মক না ব'লে আনন্দমাত্রই আনন্দাত্মক বলা যেতে পারে, কিন্তু সে কথার কোন অর্থ থাকত না। রসো বৈ সঃ রসোঽহ্যেবায়ং লব্ধ্বানন্দী ভবতি—পরমেশ্বর রসস্বরূপ। পরমেশ্বরের রস পেয়েই জীব আনন্দিত হয়। এখানেও রস আর আনন্দ যে একই বস্তু, এমন বলা হয়নি। বিষয় ও বিষয়ীর মধ্যে যে পার্থক্য, রস ও আনন্দের মধ্যেও সেই প্রভেদ।"

**ভট্টনায়ক**। "রস আনন্দাত্মক বল্লেই যে রস আনন্দ হতে পারে না, একথা আপনি কি বুদ্ধিতে ঠিক করলেন। একে সংস্কৃতে বলে বিকল্প—"শব্দজ্ঞানানুপাতী বস্তুশূন্যো বিকল্পঃ"। রস ও আনন্দ এই উভয়ের মধ্যে যে বাস্তবিক কোন পার্থক্য আছে তা নয়, ওটা একটা কথার জের মাত্র। লোকে বলে "রাহুর মাথা" "পুরুষের চৈতন্য", তাই বলে কি রাহু মাথা ছাড়া একটা স্বতন্ত্র বস্তু, না পুরুষ চৈতন্য ছাড়া আর কিছু। রসের আনন্দই বলুন আর রস আনন্দাত্মকই বলুন, ও একই কথা, এবং ওর মানে এই যে রস ও যা' আনন্দও তা'। "রসো হ্যেবায়ং লব্ধ্বানন্দী ভবতি" এর মানে এ নয় যে, ব্রহ্মের রস পেয়ে লোক আনন্দিত হয়, এবং রস আর আনন্দ এক বস্তু নয়। কারণ,

আনন্দ ছাড়া যে আর কোন রস স্বরূপ আছে, তা উপনিষদের সিদ্ধান্ত নয়। ব্রহ্ম সচ্চিদানন্দস্বরূপ। তার মানে এই যে, সৎ, চিৎ এবং আনন্দ, এই তিনটিই পরস্পর অভিন্ন, একতত্ত্ব। যাকে রস বলছ, তাকেই আনন্দ বল্‌তে হবে। কারণ, আনন্দ ছাড়া "রসতত্ত্ব" ব'লে ব্রহ্মের আর কোন স্বতন্ত্র তত্ত্ব নেই। পুত্রকে পেয়ে আনন্দ পাই অতএব পুত্র আনন্দময়, এসমস্ত ছেলেমানুষী তর্কের আড়ম্বর করে শুধু কথা বাড়াচ্ছেন মাত্র, কারণ আমরা ত বলিনি যে—"রস পেয়ে আমরা আনন্দ পাই" আমরা বলছি যে রসও যা আনন্দও তা; আনন্দময় হচ্ছে রসের লক্ষণ। কাজেই কোন্ রসটা শ্রেষ্ঠ, কোন্ রসটা নিকৃষ্ট, একথা বলা চলে না,—এবং বাহিরে থেকে একটা রসের আদর্শও খাড়া করা যেতে পারে না। কারণ, সে যে সকলের চেয়ে উঁচুঁতে, তার ত কোন মাপকাঠিতেই নাগাল পাওয়া যাবে না। সে যে ব্রহ্মস্বাদসহোদর, অন্য ভাললাগার সঙ্গে ত রসের কোন তুলনা হ'তে পারে না। অন্য ভাললাগার সঙ্গে আমাদের প্রয়োজনের সম্বন্ধ। কাজেই সেখানে ভাললাগার সঙ্গে একটা মন্দ লাগা রয়েছে, কিন্তু কাব্যের রসের মধ্যে কোন মন্দ লাগা নেই। এইখানে সর্ব্বদাই স্বর্গ-মন্দাকিনীর রসনির্ঝর উচ্ছ্বসিত হচ্ছে। তাতে আমাদের দৈনিক পানাবগাহনের প্রয়োজন সিদ্ধ হয় না এবং সেই জন্য তাকে আমরা এমন বিশেষ করে আনন্দময় ব'লে আর সব রকম আনন্দ বা ভাললাগার থেকে স্বতন্ত্র আসনে বসাতে পারি। কবি এ বিশ্বাসে এতই দৃঢ়প্রতিজ্ঞ যে, সহস্র আঘাত করলেও তিনি ফুলের

মুচকি হাসিতে তার উত্তর দিয়ে থাকেন, কখনও কৈফিয়ৎ দেন না। "তারা হেসে যায়, তুমি হাস বসে মুচকি" যে দেহে কবির কৈফিয়ৎ লেখা হয়, সেটা তাঁর মর্ত্তের দেহ,—তাঁর দেব দেহে ছায়ার কলঙ্কটুকুও নেই। সেখানে শুধু আলো, শুধু উৎসব, শুধু আনন্দ। মর্ত্তের দেহে হুল ফোটে বলেই সেখানে কৈফিয়তের প্রয়োজন হয়।"

**দিঙ্‌নাগ**—"অন্য পাঁচরকম অনুভূতি বা আনন্দ থেকে রসকে তোমরা কেমন করে এমন স্বতন্ত্রভাবে অলৌকিক ক'রে দেখতে চাও তা তোমরাই বুঝতে পার। তোমাদের হেঁয়ালী ছন্দের আবরণের মধ্যে থেকে শুধু Mysticismএর বুলি আওড়ালে ত চলবে না। রস যখন অনুভূতিগ্রাহ্য, তখন রসও বস্তু। রসানুভূতির জন্য প্রথম চাই বস্তু, দ্বিতীয় চাই কারণ, তৃতীয় চাই কর্ত্তা। জ্ঞান যেমন বস্তুকে ধ'রে জন্মায়, শূন্যকে ধরে জন্মায় না,—সেইরূপ ভয়, বিস্ময়, করুণা, ঘৃণা, প্রীতি প্রভৃতি রসও বস্তুর আশ্রয়েই জন্মায়। বস্তু আশ্রয় ছাড়া জন্মাতে পারে না। যে বস্তু হ'তে কোন বিপদের আশঙ্কা একেবারেই নেই তাকে দেখে ভয়ের অনুভূতি হয় না। কবিতা বিশেষ লিখে বা প'ড়ে যে আনন্দানুভব হয়, তাতে বর্ত্তমানের প্রত্যক্ষ এবং অতীতের বহুতর স্মৃতি ওতপ্রোতভাবে জড়িত থাকে। রসমাত্রই হয় বর্ত্তমান বস্তুর সাক্ষাৎকার, না হয় পূর্ব্বপ্রত্যক্ষ বস্তুর সাক্ষাৎকারের স্মৃতি হইতেই উৎপন্ন হয়, শূন্য হ'তে কিংবা কেবল মনের ভিতর হইতে আপনি জন্মায় না। কবি মাত্রেরই যেমন আত্মপ্রকাশে একটা আনন্দ আছে, তেমনি পাঠক মাত্রেরই পূর্ব্বানুভূত বস্তুকে অবলম্বন করে তার স্মৃতিতে আনন্দ হ'তে

পারে, কিন্তু সে আনন্দ নিতান্তই ব্যক্তিগত, তার দ্বারা কবিতার উৎকর্ষাপকর্ষের বিচার করা যায় না। পদাবলী গান শুনে একজন লম্পট অজস্র অশ্রুপাত করেছিল। সকলে কারণ জিজ্ঞাসা করায় সে বল্লে,—'কীর্ত্তনীয়া যখন বঁধু বঁধু বলে ডাক্‌ছিল তখন আমার একব্যক্তির কথা মনে প'ড়ে গেল, যে সেও আমাকে এইভাবেই ডাক্‌ত।'

নানা লোকে নানা কারণে ভিন্ন ভিন্ন কবিতা বা ভিন্ন ভিন্ন কবিকে ভালবাসে—এই সকল কারণের মধ্যে কোনটা রসানুভূতির প্রমাণ, আর কোন্‌টা অবান্তর বস্তুর উপরে প্রতিষ্ঠিত, ইহা দ্বারাই কোনটি কাব্যবিচারে গ্রহণীয় আর কোনটি বা বর্জ্জনীয় তাহার মীমাংসা হইবে। কেবল ভাললাগা বা না লাগার দ্বারা এ বিচার হতে পারে না।"

**ভট্টনায়ক**—"আবার "রস" শব্দের অর্থ গুলিয়ে ফেলে ভাগাসিদ্ধি ক'রে ফেলবার যোগাড় করেছেন দেখছি। আপনি যে বিস্ময় ভয় প্রভৃতিকে রস নাম দিয়ে এখানে তর্ক জুড়ে দিয়েছেন, সেগুলি অনুভূতি বা Feeling মাত্র। কিন্তু আমরা যে কাব্যরস সম্বন্ধে এখানে বিচারে প্রবৃত্ত হয়েছি, সেটা হচ্ছে একটা অলৌকিক প্রকাশ। কারো বিস্ময়, ভয় বা করুণা নয়। কারণ সেখানে সমস্ত রসের বিশ্রাম হচ্ছে আনন্দে। সেখানে ভয়ে ভীতি নেই,—আছে কেবল তৃপ্তি, আনন্দ। বিয়োগান্ত ব্যাপারের অভিনয়ে আমাদের চোখে জল আসে বটে, কিন্তু সেটা দুঃখের অশ্রুজল নয়, সেটা অন্তরের একটা সরস ভাব ছাড়া আর কিছুই নয়। তাতে যদি লোক দুঃখই পাবে তবে তা শোন্‌বার জন্য লোকের এত আগ্রহ হবে কেন।//

যে, সর্ব্বপ্রকার সুখ-দুঃখসম্ভোগের মূলেই নাড়ীচক্রের মৃদু-মধ্য-তীব্র উত্তেজনা রহিয়াছে। লৌকিক বস্তুর ও ইন্দ্রিয় উপভোগের সময়ও যেরূপ নাড়ীচক্রের নানাবিধ উত্তেজনা উৎপন্ন হয়, সৌন্দর্য্য উপভোগের, রস সম্ভোগের আনন্দেও সেইরূপ নাড়ীচক্রের একটা উত্তেজনা কারণীভূত হইয়া থাকে। লাল, নীল প্রভৃতি বিভিন্ন প্রকারের রূপ ও তাহাদের বিচিত্র সমাবেশ, শব্দের বিচিত্র সন্নিবেশ ও সংমিশ্রণ স্বভাবতঃই আমাদের নাড়ীচক্রে বিভিন্ন জাতীয় উত্তেজনার সৃষ্টি করে। এই জাতীয় নাড়ীচক্রের উত্তেজনায় মনে যে হর্ষের উদয় হয়, সঙ্গীতে তাহার প্রচুর নিদর্শন দেখাইতে পারা যায়। মধুর গীত-বাদ্যের দ্বারা কেবল যে মানুষের মনে আনন্দ উপস্থিত হয় তাহা নয়; কুকুর, বিড়াল, অশ্ব, সর্প, হস্তী প্রভৃতি নানা প্রাণীকেও গীত-বাদ্যের দ্বারা আকৃষ্ট হইতে দেখা গিয়াছে। Beauquier তাঁহার Philosophie-della-musique গ্রন্থে ইহার প্রচুর আলোচনা করিয়াছেন। Fere অনেক পরীক্ষা দ্বারা দেখাইয়াছেন যে, বর্ণের বিচিত্রতায় মনের মধ্যে নানাপ্রকার উত্তেজনা, অবসাদ, হর্ষ ও বিষাদ উৎপন্ন হইয়া থাকে। অনেক অসভ্যদের মধ্যে দেখা যায় যে, প্রায় সুর-তাল-লয় বিহীন কেবল শব্দাত্মক ধ্বনির দ্বারা মানুষ প্রায় উন্মত্তের মত হইয়া উঠে। আমাদের গাজনের বাদ্য ইহার একটী উৎকৃষ্ট উদাহরণ। কিঞ্চিৎ সুর-তাল-যুক্ত হইলে ইহা কিরূপ ভাবোন্মাদ জন্মাইতে পারে, তাহা আমাদের দেশের কীর্ত্তনের বাদ্যে সুস্পষ্ট। সামরিক বাদ্য যে যোদ্ধৃবর্গকে কিরূপ রণোন্মত্ত করিয়া তুলে তাহা সকলেই জানেন। কেবল শব্দাত্মক

বাদ্যের দ্বারা অসভ্য জাতিরা কিরূপ উন্মত্ত হইয়া উঠে ও আনন্দ পায় তাহা Walla Schek তাঁহার Primitive Music গ্রন্থে বিস্তৃত ভাবে আলোচনা করিয়াছেন। সঙ্গীতের দ্বারা যে নানাবিধ রোগ দূর করা যায় Boudet, Granville, Buccola, Moreselli প্রভৃতির গ্রন্থে তাহার প্রচুর প্রমাণ পাওয়া যায়। James বলেন যে, সমস্ত ভাবসম্বেগের ( Emotion ) মূলেই নাড়ীগত, পেশীগত ও রক্তকোষ-গত বিক্ষোভ রহিয়াছে। তাঁহার মতে ভাবসম্বেগ বলিয়া কোন স্বতন্ত্র পদার্থ নাই। জ্ঞান-জন্য শারীর-বিক্ষোভ ও শারীর-বিক্ষোভের স্বতন্ত্র সংবিদ-জন্য যে মনের অবস্থা তাহাকেই ভাবসম্বেগ বলে। আমাদের দুঃখ হয় বলিয়া আমরা কাঁদি না, আমরা কাঁদি বলিয়া দুঃখ অনুভব করি। আমাদের ক্রোধ হয় বলিয়া চক্ষু রক্তবর্ণ ও বিস্ফারিত হয় না, চক্ষু রক্তবর্ণ ও বিস্ফারিত হয় বলিয়াই ক্রোধ অনুভব করি। এই মতে ভাবসম্বেগ বা Emotion সংবিদেরই প্রকার বিশেষ এবং এই হিসাবে বৌদ্ধমতের সহিত ইহার সাদৃশ্য আছে। Fechner তাঁহার 'Vors-chule-der Æsthetic' গ্রন্থে শারীর-বিক্ষোভকে সৌন্দর্য্য সম্ভোগের এবং ভাবসম্বেগেরও কারণ বলিয়া বলিয়াছেন। কিন্তু James-এর এই মত যে সকল ভাবসম্বেগ সম্বন্ধেই খাটে, ইহা কোন পারীক্ষিক উপায়ে নিশ্চিত করিয়া বলা যায় না। Dr. Burkley তাঁহার 'Brain' গ্রন্থে দুইটী লোকের যে উদাহরণ দিয়াছেন, তাহাতে দেখা যায় যে, তাহাদের শরীর সম্পূর্ণভাবে অসাড় হইয়া গিয়াছিল ( Cutaneous and Sensory anæsthesia ) তথাপি তাঁহাদের

লজ্জা, ঘৃণা প্রভৃতি বোধ ছিল। আমাদের দেশের সাহিত্যে কাব্যরসের আনন্দে যে অশ্রুপাতাদি শারীর-বিক্ষোভের কথা শুনা যায়, তাহা চিত্তের একরূপ দ্রবীভাবের দ্বারা সঙ্ঘটিত হয় বলিয়া বলা হইয়াছে।

এখন কথা উঠিতে পারে এই যে, লৌকিক ভাবসম্বেগ সম্বন্ধে যে কথা খাটে, কাব্যরসের উপভোগ সম্বন্ধে সে কথা খাটে না। কাব্যরসের আনন্দ বলিতেও প্রশ্ন উঠে যে, এই আনন্দ কাহার? যে কবি কাব্য-সৃষ্টি করেন, কাব্যসৃষ্টি-দশায় তাঁহার যে আনন্দ তাহাকেই কি কাব্যানন্দ বলিব কিংবা যে পাঠক বা শ্রোতা কাব্য পাঠ করেন বা শ্রবণ করেন, তাঁহারই আনন্দকে কাব্যানন্দ বলিব? যিনি কাব্য সৃষ্টি করেন তিনি বাহ্য জগতের রেখা-সন্নিবেশ, বস্তু-সন্নিবেশ ও রূপের বৈচিত্র্যদ্বারা প্রোৎসাহিত হন সন্দেহ নাই, কিন্তু এই রূপরেখাদির সন্নিবেশ যখন তাঁহার চিত্তের মধ্যে ভাবময় হইয়া উঠে, ভাবচ্ছবিতে পরিণত হয়, তখনই সেই চিত্ত-সম্ভারের ভাবময় ও বৃত্তিময় উপাদান লইয়াই তিনি কাব্যসৃষ্টি করেন। কাজেই কবি যে জগৎ হইতে তাহার কাব্যের উপাদান প্রত্যক্ষভাবে সংগ্রহ করেন, তাহা বাহ্যরূপাদির ইন্দ্রিয়জ প্রত্যক্ষ হইতে মুখ্যতঃ সংগৃহীত হয় না। কিন্তু তথাপি কবিদের কাব্য পড়িলে অনেক সময়ে দেখা যায় যে, বহির্জগতের আনন্দ তাঁহারা যে ভাবে চিত্তের ভাবচ্ছবির পর্ণপুটে গ্রহণ করিয়াছেন ও কাব্যের মধ্য দিয়া তাহা যে ভাবে উচ্ছল করিয়া প্রবাহিত করিয়াছেন, তাহা ইন্দ্রিয়জ সম্ভোগের তীব্রতাকে স্মরণ করাইয়া দেয়।

"My heart aches, and a drowsy numbness pains
My sense, as though of hemlock I had drunk,
Or emptied some dull opiate to the drains
One minute past, and Lethewards had sunk."

মম্মট ভট্ট কাব্যরসের আলোচনায় নির্ব্বেদ, গ্লানি, শঙ্কা, অসূয়া, দৈন্য, চিন্তা, গর্ব্ব, বিষাদ, আবেগ, ঔৎসুক্য প্রভৃতি বিবিধ লৌকিক ভাবসম্বেগকে কাব্যরসের উপাদান বর্ণনা করিয়াছেন।

অভিনবগুপ্ত কাব্যরসের অলৌকিকত্ব প্রতিপাদনের প্রধান পুরোহিত। তিনিও কাব্যরসের সম্ভোগের সহিত ইন্দ্রিয়জ সম্ভোগের সাদৃশ্য দেখাইয়াছেন। তিনি বলেন যে, আমাদের মধ্যে স্বচ্ছ আনন্দ-স্বরূপ যে পরম পুরুষ রহিয়াছেন, তিনি ইচ্ছাশক্তিদ্বারা বিচিত্র জগৎ সৃষ্টি করিতে চাহিয়া, জ্ঞানশক্তি দ্বারা সেই জগৎকে আমাদের জ্ঞানভূমিতে প্রকাশ করেন এবং সেই সঙ্গে সঙ্গে নিজের অসীম রূপকে সঙ্কুচিত করিয়া সসীম জীবকে সৃষ্টি করিয়া তাহার নিকট সেগুলিকে প্রকাশ করেন। কিন্তু কোন মধুর গান শ্রবণে, কোন মধুর চন্দনাদিস্পর্শে এই সঙ্কুচিত জীব, যখন এই সঙ্কুচিত স্বভাব পরিত্যাগ করে, তখন তাহার হৃদয়ে যে স্পন্দন অনুভূত হয়, তাহাদ্বারা সেই অনুভব স্বভাবের সহিত তাহার পার্থক্য দূরীভূত হয়। আর তাহাদ্বারা বিচিত্র জগতের আনন্দময় স্বভাব তাহার নিকট পরিস্ফূর্ত্ত হয় এবং তাহাতে তাহার চিত্ত রসধারায় বিগলিত হয়।

তথাহি মধুরে গীতে
স্পর্শে বা চন্দনাদিকে ॥
মাধ্যস্থ্যবিগমে যাসৌ
হৃদয়ে স্পন্দমানতা।
আনন্দশক্তিঃ সৈবোক্তা
যতঃ সহৃদয়ো জনঃ ॥

শ্রীপ্রশস্তিভূতিও বলিয়াছেন—

যে যে ভাবা হ্লাদেন ইহ দৃশ্যাঃ সুভগসুন্দরাকৃতয়ঃ।
তেষামনুভবকালে স্বস্থিতিপরিপোষণং সতামর্চা ॥

কবি যখন কাব্যসৃষ্টি করেন এবং সহৃদয় পাঠক যখন তাহা পাঠ করিয়া আনন্দ উপভোগ করেন, তখন তাঁহাদের উভয়েরই মানস-ব্যাপারের মধ্যে একটা সাধারণীকরণ বিদ্যমান থাকে। সাধারণীকরণ শব্দটী নানা অর্থে ব্যবহৃত হইতে পারে। কিন্তু আমরা এখানে ইহা যে অর্থে ব্যবহার করিতেছি, তাহার তাৎপর্য্য এই যে, উভয়েই তাঁহাদের স্বকীয় দেশ-কাল ও নানা অবস্থাবিশেষের সম্বন্ধ প্রভৃতি বিস্মৃত হইয়া সেই কাব্যসৃষ্টির বিচিত্র রচনার মধ্যে আপনাকে তন্ময় করিয়া ফেলেন। অভিনবগুপ্ত বলেন যে, কবি কিংবা পাঠকের স্বকীয় মর্ত্ত্যলোক যখন কাব্যলোকের মধ্যে নিমগ্ন হইয়া যায়, তখন সেই নিমগ্নতার মধ্যে তাঁহার সাংসারিক স্বাভাবিক ব্যক্তিত্বের পার্থক্য ও ভেদ যে পরিমাণে লয়প্রাপ্ত হয়, সেই পরিমাণে তিনি কাব্যরসের সম্ভোগে অধিকারী হন।

যে পরিমাণে মানুষ নিজেকে তাহার সাংসারিক ও লৌকিক নানা অবস্থার সংঘাতের দ্বারা জড়িত ও বেষ্টিত রাখে, সেই পরিমাণেই তাহার চিত্ত সঙ্কুচিত থাকে। যে পরিমাণে কাব্যসৃষ্টির মধ্যে আপনাকে সে সম্পূর্ণরূপে ছাড়িয়া দেয়, ঠিক সেই পরিমাণে সে কাব্যরসের আনন্দ উপভোগ করিতে পারে। এই সম্পূর্ণ ছাড়িয়া দেওয়ার নাম ব্যক্তিত্ব-বিসর্জ্জন বা সাধারণীকরণ। অভিনব গুপ্তের মতে কোন ইন্দ্রিয়জ শব্দ-রূপাদি বিষয়ের গভীর সম্ভোগের সময়েও মানুষের ব্যক্তিত্ব এমনি করিয়া পরিলুপ্ত হইতে পারে। তখন মানুষ সেই ইন্দ্রিয় ও বিষয়কে নিজের সীমাবদ্ধ প্রকৃতির নানা সীমাবদ্ধ প্রয়োজনের মধ্য দিয়া দেখে না কিন্তু সে তাহার সীমাবদ্ধ প্রকৃতিকে সেই রূপানুভবের মধ্যে বিলীন করিয়া দেয়। সেইক্ষণে তাহার যে সাধারণীকরণ হয়, সেই সাধারণীকরণের মধ্য দিয়া আনন্দরসে নিমগ্ন হয়। ইন্দ্রিয়ভোগের মধ্যে যে বিশেষ একটি concreteness বা স্বলক্ষণ-স্বরূপ আছে, ব্যবহারিক জীবনের তাড়নায় আমরা অনেক সময়েই তাহার দিকে দৃষ্টি করি না। সেই জন্যই ইন্দ্রিয়সম্ভোগ তাহার যথার্থ স্বরূপকে আমাদের মধ্যে প্রতিফলিত করিতে পারে না, তাহা কেবলমাত্র নানা জৈব-প্রয়োজনের উপায়ীভূত হইয়া থাকে। ইন্দ্রিয় উপলব্ধির স্বলক্ষণ-স্বরূপের মধ্যে যে আনন্দসম্ভোগ ঘটে, তাহা যে প্রকার-মর্য্যাদায় কেবল কাব্যানন্দ নয়, ভূমানন্দের তুল্য তাহা উপনিষৎকারও লক্ষ্য করিয়াছেন। বৃহদারণ্যক উপনিষদ্ বলেন—

তৎ যথা প্রিয়য়া স্ত্রিয়া সংপরিষ্বক্তো ন বাহ্যং কিংচন বেদ নান্তর-

মেবমেবায়ং পুরুষঃ প্রাজ্ঞেনাত্মনা সংপরিষ্বক্তো ন বাহ্যং কিংচন বেদ (বৃহদারণ্যক ৪, ৩, ২১)। শুধু তাহাই নহে, ভয়, ক্রোধ, হর্ষ প্রভৃতি কোন ভাবসম্বেগের মধ্যেও যদি মানুষ আপনাকে হারাইয়া ফেলে তাহা হইলে সেখানেও একটা এইরূপ সাধারণীকরণ হয় এবং সেই মুহূর্তে সেই ব্রহ্মসত্তাকে প্রাপ্ত হয়। ভট্ট কল্লট লিখিয়াছেন—

অতিক্রুদ্ধঃ প্রহৃষ্টো বা কিং করোমীতি বা মৃশন্।
ধাবন্ বা যৎপদং গচ্ছেত্তত্র স্পন্দঃ প্রতিষ্ঠিতঃ॥

বিজ্ঞানভৈরবেও দেখিতে পাওয়া যায়—

ক্রোধাদ্যন্তে ভয়ে শোকে গহ্বরে বারণে রণে।
কুতূহলে ক্ষুদাদ্যন্তে ব্রহ্মসত্তাসমীপগা॥

তাহা হইলেই দেখা যাইতেছে যে, নিছক ইন্দ্রিয়ানন্দের সহিত কাব্যানন্দের একটা গভীর সাদৃশ্য রহিয়াছে। কাব্যস্রষ্টার সময়ে বেদ্যান্তরস্পর্শশূন্য হইয়া কোন প্রাকৃতিক বস্তু বা তাহার ভাবচ্ছবি বা কোন নিজের অন্তরের গভীর অনুভূতির সহিত যখন একাত্ম হইয়া আপনাকে হারাইয়া ফেলেন, তখনই তিনি কাব্য সৃষ্টি করিবার অধিকারী হইতে পারেন।

Bergson বলিয়াছেন—

The aesthetic intuition, a faculty which exists in man alongside of normal perception is a kind of sympathy, "une espice de sympathie"; the artists, by

means of this variety of sympathy places himself within the interior of the object. The aim of art, indeed, is to put to sleep the active powers of our personality, and so to bring us to a state of perfect docility, in which we sympathise with the emotion expressed; while we sympathise with nature whenever she exhibits the faintest sign of human feeling or mood. Any emotion whatever can be called aesthetic in this way; there is no specific feeling of beauty. কাজেই দেখা যাইতেছে যে বিষয়বস্তুর আনন্দের মধ্যেই কাব্যের সৃষ্টি, লৌকিক আনন্দের উপর নির্ভর না করিয়া কাব্যানন্দ দাঁড়াইতে পারে না।

অনেক সময়ে দেখা যায় যে, কোন কোন কবির চিত্ত বিষয়ানন্দকে ছাড়িয়া এই বিশ্বের মধ্যে যে নানা জটিল রহস্য রহিয়াছে, তাহারই মহিমায় উপপ্লুত হইয়া একটী গভীর ভাবসম্বেগে আপনার চিত্তকে তরঙ্গ-লীলায় বিক্ষুব্ধ করিয়া তুলিয়াছেন। কিন্তু সে-সব স্থলেও বিশ্বরহস্যের সেই মহিমা কবি যখন প্রকাশ করিতে চান, তখন ইন্দ্রিয়জ-রূপের বিলাসের মধ্য দিয়া সেই রহস্য যতটুকু পরিমাণে উদ্ঘাটিত হইয়া পড়িতেছে, সেইটুকুর মধ্য দিয়াই তাহাকে প্রকাশ করিয়া যথার্থ সার্থকতা লাভ করেন। দৃষ্টান্তস্বরূপ রবীন্দ্রনাথের 'চঞ্চলা' কবিতাটী লওয়া যাইতে পারে—

হে বিরাট্ নদী,
অদৃশ্য নিঃশব্দ তব জল
অবিচ্ছিন্ন অবিরল
চলে নিরবধি।

স্পন্দনে শিহরে শূন্য তব রুদ্র কায়াহীন বেগে ;
বস্তুহীন প্রবাহের প্রচণ্ড আঘাত লেগে
পুঞ্জ পুঞ্জ বস্তুফেনা উঠে জেগে ;
আলোকের তীব্রচ্ছটা বিচ্ছুরিয়া উঠে বর্ণস্রোতে
ধাবমান অন্ধকার হ'তে ;
ঘূর্ণাচক্রে ঘুরে ঘুরে মরে
স্তরে স্তরে
সূর্য্য চন্দ্র তারা যত
বুদ্বুদের মতো।

হে ভৈরবী, ওগো বৈরাগিণী,
চলেছো যে নিরুদ্দেশ সেই চলা তোমার রাগিণী,
শব্দহীন সুর।
অন্তহীন দূর
তোমারে কি নিরন্তর দেয় সাড়া ?
সর্ব্বনাশা প্রেম তা'র, নিত্য তাই তুমি ঘরছাড়া !

বিশ্বময় যে বিরাট গতির ঘূর্ণাচক্র চলিয়াছে বৃহদারণ্যকের কবি

তাহাকে অশ্বের সহিত তুলনা করিয়াছিলেন। রবীন্দ্রনাথ তাহাকে নদীস্রোতের মধ্যে উপলব্ধি করিতেছেন। এই নদীস্রোতের মধ্যেই তাঁহার কবিচিত্ত আত্মহারা ও বাধাবন্ধহীন হইয়া এই বিরাট গতি-রহস্যের মহিমার মধ্যে উদ্বুদ্ধ হইয়াছিল। আবার সেই বিরাট অনুভূতিকে চঞ্চল ফেনভঙ্গ-মুখর নদীবেগের মধ্য দিয়া মূর্ত্ত করিয়া তুলিয়াছেন। সেই গতি-রহস্যের আনন্দকে নিজের সৃষ্টির মধ্য দিয়া উপলব্ধি করিয়াছেন এবং পাঠকের কাছে তাহাকে প্রমাণ করিয়াছেন।

কোন সময়ে বা দেখা যায় যে, প্রকৃতির মধ্যে যে স্বচ্ছ সুন্দর রূপের শোভা ইন্দ্রিয়দ্বারে আঘাত করে, সেই আঘাতেরই মৃদুকম্পন কবির হৃদয়ের নিভৃত কোণদ্বারকে ঈষৎ উন্মুক্ত করিয়া দেয়। ইন্দ্রিয়ের আনন্দের ঝঙ্কার ইন্দ্রিয়ের আনন্দকে যেন নূতন রঙের আবেশে ভরিয়া দেয়।

আজ প্রভাতের আকাশটি এই
শিশির ছলছল,
নদীর ধারের ঝাউগুলি ঐ
রৌদ্রে ঝলমল,
এমনি নিবিড় করে'
এরা দাঁড়ায় হৃদয় ভরে'
তাই ত আমি জানি,
বিপুল বিশ্ব ভুবন খানি
অকুল মানস-সাগর-জলে
কমল টলমল।

এই প্রবন্ধের প্রারম্ভে লৌকিক আনন্দের কোন প্রকারগত পার্থক্য আছে কি না ইহার আলোচনা করিয়াছিলাম। সেই অবসরে ইহা দেখান হইয়াছে যে, হয় পরিমাণগত প্রভেদে, নয়, বিভিন্ন জাতীয় জ্ঞানের সাহচর্য্যবশতঃ, কিংবা বিষয়ের বৈচিত্র্যবশতঃ বিষয়ানন্দে প্রকারগত তারতম্য লক্ষিত হয়। এই প্রকারগত তারতম্যের মধ্যে কোন উচ্চ-নীচ বিভাগ করা যায় কি না সে আলোচনা বর্ত্তমান প্রবন্ধে করিব না। কিন্তু বিষয়ভেদে, পরিমাণভেদে ও অন্যান্য জ্ঞানবৃত্তির সাহচর্য্য-নিবন্ধন বিষয়ানন্দের যেমন নানা প্রকারভেদ লক্ষিত হয়, সুখ-দুঃখ যেমন স্বতন্ত্র বস্তুরূপে প্রতিভাত হয়, কাব্যানন্দের মধ্যেও সেই সমস্ত ভেদ উপলক্ষিত হয়। বিষয়ানন্দের উপরে নির্ভর করিয়া কাব্যানন্দ উদ্বুদ্ধ হয় এবং বিষয়ানন্দের মধ্য দিয়াই তাহার প্রকাশ হয়। এমন কি যখন কোন অরূপ, গভীর ভাব কিংবা বিরাট কোন গভীর রহস্যের অনুভব আমাদের অন্তরাত্মাতে উদ্বুদ্ধ হইয়া উঠে, তখন সেই জাগরণের মূলেও ইন্দ্রিয়জ বোধ ও আনন্দোদ্বোধকরূপে কাজ করে। সেই গভীর অন্তরানুভূতিকে ইন্দ্রিয়জ রূপের মধ্য দিয়া কবি যে পরিমাণে ফুটাইতে পারেন, সেই পরিমাণেই কাব্যানন্দ-সৃষ্টিতে তিনি সার্থক হন।

James-এর মতের আলোচনা প্রসঙ্গে ইহা বলা হইয়াছে যে, লৌকিক ভাবসম্বেগের অধিকাংশ স্থলেই নাড়ীচক্রের কিম্বা রক্তকোষের একটা বিক্ষোভ উৎপন্ন হইয়া থাকে। সেই বিক্ষোভজন্য অনুভূত ভাব-সম্বিদ্‌কে ভাবসম্বেগ বা Emotion বলা হয়। James-এর

একথা হয়তো সত্য নহে, কিন্তু অধিকাংশ ভাবসম্বেগের উপলব্ধির সহচররূপে শরীর-যন্ত্রের যে বিক্ষোভ হয় তাহা অস্বীকার করা যায় না। লৌকিক ভাবসম্বেগ স্থলে একথা যেমন সত্য, কাব্যের ভাবসম্বেগ স্থলেও একথা প্রায় সেই পরিমাণই সত্য। বিশ্বনাথ কবিরাজ কাব্যরসের উপলব্ধিতে যে ভাবসম্বেগ হয় তাহার সহচররূপে যে সমস্ত শরীর-যন্ত্রের বিক্ষোভ দেখা যায়, তাহার অনেক বর্ণনা করিয়াছেন। তাহা হইতে একটী উদাহরণ দিতেছি—

স্তম্ভঃ স্বেদোঽথ রোমাঞ্চং স্বরভঙ্গোঽথ বেপথুঃ।
বৈবর্ণ্যমশ্রু প্রলয় ইত্যষ্টৌ সাত্বিকাঃ স্মৃতাঃ॥

কাজেই দেখা যাইতেছে যে, লৌকিক ভাবসম্বেগে যেরূপ শরীর-যন্ত্রের নানাবিধ বিক্ষোভ উপস্থিত হয়, কাব্যোপলব্ধিজনিত ভাবসম্বেগের দ্বারাও সেইরূপ শরীর-যন্ত্রে নানা বিক্ষোভ উপস্থিত হয়, এই জন্যই লোলুপতা ও লালসতার রসচিত্র যে কাব্যে ফুটিয়া উঠিয়াছে, তাহা পাঠ করিলে মনের লৌকিক লালসা বাড়িয়া উঠে এবং ইন্দ্রিয় ভোগের দিকে মন প্রধাবিত হয়। এই জন্যই এই শ্রেণীর কাব্য সম্বন্ধে প্রাচীনেরা বলিয়াছেন,—'কাব্যালাপাংশ্চ বর্জ্জয়েৎ'। এই শ্রেণীর কাব্য পড়িলে অনেক সময়ে মনে হয় যেন মলিন কর্দ্দমাক্ত জলে স্নান করিয়া উঠিলাম। শ্রীকৃষ্ণকীর্ত্তনের অনেক কবিতায় ইন্দ্রিয়-ভোগের যে জ্বলন্ত স্পর্শ পাওয়া যায় তাহা অনেকেই জানেন।

শুনিলাম মানবের কত বাণী দলে দলে
অলক্ষিত পথে উড়ে চলে
অস্পষ্ট অতীত হ'তে অস্ফুট সুদূর যুগান্তরে।
শুনিলাম আপন অন্তরে
অসংখ্য পাখীর সাথে
দিনে রাতে
এই বাসা-ছাড়া পাখী ধায় আলো-অন্ধকারে
কোন্ পার হ'তে কোন্ পারে !
ধ্বনিয়া উঠিছে শূন্য নিখিলের পাখার এ গানে—
"হেথা নয়, অন্য কোথা, অন্য কোথা,
অন্য কোনোখানে।

কিংবা

Hence in a season of calm weather
Though inland far we be,
Our souls have sight of that immortal sea
Which brought us hither ;
Can in a moment travel thither—
And see the children sport upon the shore
And hear the mighty waters rolling ever more.

এই জাতীয় কবিতা পড়িলে আমাদের চিত্তের মধ্যে যে জিজ্ঞাসা উদ্বুদ্ধ হয়, তাহাতে আমাদের চিত্ত যেন ইন্দ্রিয়ের দ্বার হইতে প্রত্যাবৃত্ত

হইয়া এক গহন গভীর আন্তর প্রদেশের দিকে ধাবিত হয় এবং একটী মূক, মৌন আনন্দের সৃষ্টি করে। ইহা হইতে দেখা যায় যে, কাব্যানন্দ প্রধানতঃ ইন্দ্রিয়ানন্দের উপর নির্ভর করিয়াই রহিয়াছে এবং ইন্দ্রিয়ানন্দের সহিত ইহার একটী প্রকারগত ও পরিমাণগত সামঞ্জস্য আছে। উৎপত্তিতে ইহা ইন্দ্রিয়ানন্দের সহিত একরূপ সোদর সম্বন্ধে বিজড়িত। ইন্দ্রিয়ানন্দের সহিত শারীর-বিক্ষোভের যে সম্বন্ধ ইহারও যে শরীর-যন্ত্রের সহিত অনেকটা সেইরূপই সম্বন্ধ তাহা নহে। কাব্যানন্দ অনেক সময়ে ইন্দ্রিয়ানন্দতে পরিণত হয় ও ইন্দ্রিয়ানন্দও অনেক সময়ে কাব্যানন্দের গভীরতম প্রদেশে আমাদের চিত্তকে টানিয়া লইয়া যায়।

আমাদের লৌকিক জীবনের সহিত আমাদের কাব্যজীবনের অনেক সময়ে একটা গভীর সামঞ্জস্য আছে। সেইজন্য অনেক সময়ে এরূপ দেখা যায় যে, কবির জীবনে যাহা কিছু ঘটে, যে আকাঙ্ক্ষা তিনি পূরণ করিতে পারেন নাই, যে দুর্দ্দমনীয় মনোবৃত্তি তিনি দমন করিতে পারেন নাই, যেখানে যে শোক পাইয়াছেন, দুঃখ পাইয়াছেন, তাহার অধিকাংশই তাঁহার চিত্তবৃত্তির মধ্যে সঞ্চিত থাকে এবং তাঁহার কাব্য-পরিকল্পনাকে প্রভাবিত করে। ফরাসীলেখক Boudouin তাহার Psycho-analyse de L' Art গ্রন্থে বলিয়াছেন যে, যে সমস্ত মনোবৃত্তি কবিকে নানা কারণে চাপিয়া রাপিয়া রাখিতে হয়, তাহাই তিনি রূপান্তরিত করিয়া কাব্যে প্রকাশ করেন এবং পাঠকও তাঁহার নিজের জীবনের ইতিহাসে যে সমস্ত ঘটনা ঘটিয়াছে তাহারই আলোতে কাব্য পড়েন ও তাহার আনন্দ উপভোগ করেন।

"L'Art se trouve donc être, pour le contemplateur comme pour le creàture, une rèalisation imaginaire de dèsirs, et de dèsirs inconscients."—আর্ট বা রূপায়ন অজ্ঞাত ও অতৃপ্ত বাসনাকে সাংকল্পিক সৃষ্টির মধ্য দিয়া উপভোগ করে।

Boudouin তাঁহার Psycho-analysis and æsthetics গ্রন্থে কবি Verhaeren-এর জীবনের ইতিহাসে তাঁহার কাব্যের তাৎপর্য্য, অর্থ ও উদ্দেশ্য অত্যন্ত বিস্তৃতভাবে আলোচনা করিয়া তাঁহার মত সমর্থন করিতে চেষ্টা করিয়াছেন। Freud তাঁহার Introductory lectures on Psycho-analysis গ্রন্থে লিখিয়াছেন,—A true artist knows how to elaborate his day-dreams so that they lose that personal note which grates upon strangers and become enjoyable to others; he knows how to modify them sufficiently so that their origin in prohibited sources is not easily detected. When he can do all these he opens out to others the way back to the comfort and consolation of their own unconscious sources of pleasure, and so reaps their gratitude and admiration. Freud তাহার Leonardo da Vinci গ্রন্থে ভিঞ্চির সমস্ত শিল্পচাতুর্য্য Psycho-analysis-এর মতে ব্যাখ্যা করিতে চেষ্টা করিয়াছেন। Psycho-analysis-এর এই মতের বিরুদ্ধে হয়তো অনেক কথা বলিবার আছে, কিন্তু ইহার মধ্যে বাস্তব জীবনের স্ফুট ও অস্ফুট ইতিহাস তাহার

আকাঙ্ক্ষা, তৃপ্তি-অতৃপ্তি, তাহার বাসনা-বেদনা যে কাব্যজীবনকে অনেক পরিমাণে প্রভাবিত করে তাহা অস্বীকার করা যায় না।

সেই ভালো প্রতি যুগ আনে না আপন অবসান,
সম্পূর্ণ করে না তা'র গান ;
অতৃপ্তির দীর্ঘশ্বাস রেখে দিয়ে যায় সে বাতাসে।
তাই যবে পরযুগে বাঁশীর উচ্ছ্বাসে
বেজে ওঠে গানখানি
তা'র মাঝে সুদূরের বাণী
কোথায় লুকায়ে থাকে, কি বলে সে বুঝিতে কে পারে ;
যুগান্তের ব্যথা প্রত্যহের ব্যথার মাঝারে।

# কৌতুকরসের মৌলিকত্ব ও বিশেষত্ব।

ডার্বীসুইপের দশটাকার টিকিটে দশলাখ টাকার প্রাপ্তিসংবাদে, কিংবা একটা ভারি মোকদ্দমায় বিপক্ষের বিরুদ্ধে হাইকোর্ট হইতে ডিক্রী পাইলে, মনে যে আহ্লাদ উপস্থিত হয়, তাহা হৃদয়ের মধ্যে ধারণ করিয়া রাখিতে না পারিলে, নাক, মুখ চোখের রন্ধ্র দিয়া যখন শুভ্রফেনের ঢেউ খেলাইয়া বাহির হইয়া যায়, তখন সে হাসির মর্য্যাদা রাখিতে হইলে বন্ধুবর্গকে মিষ্টান্নের ফরমায়েসে নাছোড়বন্দ হইতেই হয়। হাসির পরিমাণ ও স্থায়িত্ব এবং মিষ্টান্নের বরাদ্দ উভয়ই এখানে লাভের পরিমাণের উপর নির্ভর করে। অপ্রত্যাশিত ভাবে হঠাৎ অতিরিক্ত মাত্রায় ধন কিংবা যশ লাভ করিলে, মনে যে সুখ লাভ হয়, তাহা বিশেষ ভাবে প্রয়োজনের সঙ্গে জড়িত। তখনকার যে আনন্দ তা প্রয়োজনসিদ্ধিরই আনন্দ। আনন্দের পরিমাণ অধিক হইলে যে আনন্দবার্ত্তা শ্রবণের সময়েই তাহা উচ্ছল ভাবে ছড়াইয়া পড়ে তাহা নয়, দীর্ঘদিন ধরিয়া কাজে অকাজে, সময়ে অসময়ে, ছোটখাট দুই একটা লহর মুখে লাগিয়াই থাকে। মানুষের কল্পিত ও বাস্তব প্রয়োজনের অন্ত নাই। পরীক্ষার শুভ ফল, আমদরবারি খাসদরবারী কি রায়বাহাদুরি প্রাপ্তি, নবীন যুবকের নূতন বিবাহ, দুর্দান্ত জমিদারের প্রজাদের জোটভাঙ্গা প্রভৃতি হরেক রকম প্রয়োজন আমাদের লাগিয়াই রহিয়াছে।

এই সমস্ত নানাপ্রকারের প্রয়োজনসিদ্ধিতে আমাদের হৃদয় নানাভাবে উৎফুল্ল হ'য়ে উঠে এবং সেই উৎফুল্লতা, উৎসাহে, অহঙ্কারে, হাসিতে, গানে, মিষ্টান্নবিতরণে ও অনভ্যস্ত দানদাক্ষিণ্যে আপনাকে প্রকাশ করিয়া থাকে। এ সমস্ত ব্যাপারের আনন্দহাস্যকে আমাদের স্বতন্ত্র করিয়া দেখিবার কিছুই নাই, কারণ ইহা সফলতার শরীরগত বহিঃ-প্রকাশ মাত্র। সফলতার পরিচয়েই ইহার পরিচয়, ইহার অন্য পরিচয় নাই। ফলের নাম উল্লেখ করিলেই হাসির কারণ সম্বন্ধে সমস্তই বলা হইয়া যায়, আর কোনও আকাঙ্ক্ষা থাকে না। ঘোড়দৌড়ে অনেক টাকা জিতিয়াছে তাই হাসিতেছে, একথা বলিলে আর এ প্রশ্ন উঠে না যে টাকা জিতিলে লোকে হাসে কেন? যদি বা ওঠে তবে তাহার উত্তরটা এই, যে জিতিলে সফলতার জন্য আনন্দ হয় এবং আনন্দমাত্রই শরীরের স্বাভাবিক নিয়ম অনুসারে চোখমুখের পেশীর শিথিলতায়, ঔজ্জ্বল্যে ও হাসিতে আপনাকে ব্যক্ত করে। মুখের পেশীগুলির এমন কি বিশেষত্ব যে আনন্দের উদ্ভবে সেইগুলিই সর্ব্বাগ্রে সঙ্কুচিত ও প্রসারিত হইয়া হাসির সৃষ্টি করিয়া আনন্দকে মুখমণ্ডলে মুখরিত ও চিত্রিত করিয়া তোলে তাহা শরীরবিদেরা উত্তর করিবেন। কিন্তু এ সমস্ত স্থলে যে আনন্দে হাসিটির উৎপত্তি সে আনন্দের পিছনে প্রয়োজনসিদ্ধি ছাড়া অন্য কিছুই খুঁজিবার নাই।

আরও অনেক রকমের হাসি দেখা যায় যেগুলির পিছনে প্রয়োজন-সিদ্ধিও নাই, আনন্দও নাই। অপমানে, ঘৃণায়, ক্ষোভে, শোকে, বীরত্বেও লোককে হাসিতে দেখা যায়, কিন্তু সেখানে হাসিটা মূলভাব

নয়। দারুণ শোকেও নিরবচ্ছিন্নভাবে একটা দুঃখ উত্তরোত্তর বাড়িয়া যাইতে পারে না, কিংবা একটা দুঃখ ঢিমা অবস্থায় অচঞ্চলভাবে জমাট বাঁধিয়া থাকিতে পারে না। একটা দুঃখ প্রধান ভাবে পড়িয়া থাকে বটে, কিন্তু সেটাকে প্রধান ভাবে উপস্থিত রাখিবার জন্য চিত্তের মধ্যে যে প্রচণ্ড আলোড়ন উপস্থিত হয়, তাহার ফলে দীনতা, কাতরতা, নির্ব্বেদ, লজ্জা প্রভৃতি নানা রকমের ছোট ছোট ভাবগুলি বায়োস্কোপের চঞ্চল চিত্রপর্য্যায়ের মতন নৃত্য করিতে থাকে এবং তাহারই ফলে একটি করুণ জীবন্ত শোকছবি মূর্ত্তিমান হইয়া উঠে; কাজেই শোকের মধ্যে যে আমরা কখন একটা হাসি দেখিতে পাই, সেটা উদ্দাম ভাবতাণ্ডবে মুখপেশীসমূহের একটা বিকট ভঙ্গী মাত্র। কোনও ক্ষণে সেটা হাসির মত দেখা যায়, আবার পরক্ষণেই হয়ত সেটা অন্তর্নিরুদ্ধ রোদনের উৎকট যন্ত্রণায় পরিণত হয়। হাসির মতন যেটাকে মনে হয়, সেটা নানাবিধ ভাবের আগম নির্গমের একটা অন্তর্ব্বর্ত্তী স্তর মাত্র। দুই একটা বাহ্যিক সাদৃশ্যের উপর নির্ভর করিয়া এই গৌণহাসিকে হাসি বলা বিড়ম্বনা মাত্র। সেই জন্যই ভাষায় এই জাতীয় হাসিকে শোকের হাসি, ঘৃণার হাসি প্রভৃতি নামে অভিহিত করা হইয়া থাকে।

বগলে কুতুকুতি দিলে, লাফিংগ্যাস পান করিলে, অথবা সিদ্ধি পান করিলে, অনেক সময়ে হাসি আসে বটে, কিন্তু সেটা কৃত্রিম উপায়ে স্নায়বিক উত্তেজনার দ্বারা হাসান ছাড়া আর কিছুই নয়। অবশ্য এইরূপ কৃত্রিম এবং বাহ্যিক উপায়ে হাসিতে গেলে প্রথম প্রথম যে একটু মানসিক স্ফূর্ত্তি না হয় তা নয়, কিন্তু তাহার সহিত এমন একটা

কৃত্রিমতা ও অবসন্নতা জড়ান থাকে যে অল্পক্ষণের মধ্যেই তাহার অস্বাভাবিকতায় আমরা উৎপীড়িত হইয়া উঠি। কৃত্রিম উপায়ে মুখাক্ষি-সঙ্কোচ ও দন্তবিকাশ করিলে হাসি হয় না, হাসির একটি স্বতন্ত্র রস আছে।

যতই হাসির এই স্বতন্ত্র রসটির উৎস আমরা খুঁজিয়া বাহির করিতে চাই, ততই মায়াপুরীর মধ্যে তাহা ক্রমশ অদৃশ্য হইয়া পড়ে। কোনও কৌতুকের ব্যাপারে আমরা সকলেই হাসি, কিন্তু কেন যে হাসি তাহার কারণ বলা সুকঠিন হইয়া পড়ে। খানিকটা পারদকে যেমন হাতের মুঠায় চাপিয়া ধরিতে গেলে তাহা অঙ্গুলের ফাঁক দিয়া শুভ্রধারায় গলিয়া বাহির হইয়া পড়ে, বুদ্ধির জালে হাসিকে ধরিতে চেষ্টা করিলেও ঠিক সেইরূপ ফল হয়। রঙ্গালয়ে একটা ভাঁড়কে অপর একটা ভাঁড়ে ঠেলা মারিলে সে যখন দিব্য একটা পিপার মতন একদিক্ হইতে অপরদিক্ পর্য্যন্ত গড়াইয়া যায়, তখন আমরা না হাসিয়া থাকিতে পারি না। ইহাতে স্বার্থ বা প্রয়োজনসিদ্ধির গন্ধমাত্রও নাই, কোনও বাহ্যিক বা কৃত্রিম স্নায়বিক উত্তেজনাও নাই, অথচ আমরা হাসি। শুধু যে তখনই হাসি তা নয়, বাহিরে আসিয়াও হয়ত যতবার সেই ভঙ্গী মনে পড়ে ততবারই হাসি। কিন্তু কেন হাসি, জিজ্ঞাসা করিলে শুধু এই উত্তর মনে আসে যে ব্যাপারটা যে ভারি হাসির। ব্যাপারটা ভারি হাসির, অথচ কেন হাসি বলা কঠিন, এই অবস্থায় কৌতুকরস বলিয়া একটি স্বতন্ত্র রসের আমরা ইঙ্গিত পাইয়া থাকি।

প্রয়োজনকে লক্ষ্য করিয়া যে আনন্দ আসে তাহাকে বুঝিতে

আমাদের কোন গোল হয় না ; কিন্তু যখন বিনা প্রয়োজনে অজস্র আনন্দ উচ্ছল হইয়া উঠে তখনই তাহার কারণ লইয়া নানা তর্ক উপস্থিত হয় এবং হয়ত তর্কের মীমাংসা হয় না।

কৌতুকের মোদকর কুতুকত্ব ও সুন্দরের হ্লাদকর সৌন্দর্য্য এ উভয়ই প্রয়োজনের দ্বার দিয়া আমাদিগকে স্পর্শ করে না। সেই জন্যই ইহাদের আনন্দ-গ্রন্থির গুটিকা যে আমাদের জীবনের কোন্ অংশে নিভৃতে নিহিত আছে তাহা আমরা বুঝিতে পারি না। সেই গুটির সুতা যখন অকস্মাৎ ছাড় পাইয়া আমাদের দোল খাওয়াইয়া নাচাইয়া তোলে, তখন সেই নাচনটা শুধু আমরা টের পাই। আমাদের দেশের আলঙ্কারিকেরা যখন করুণ, রৌদ্র, বীর, ভয়ানক, বীভৎস, অদ্ভুত প্রভৃতি মূল রসগুলির আলোচনা করিয়াছেন, তখন হাস্য-রসকেও একটি মূলরস বলিয়া স্বীকার করিতে বাধ্য হইয়াছেন। কিন্তু রৌদ্র-রসের যেমন ক্রোধই প্রধান, বীরে যেমন উৎসাহ প্রধান, হাস্যরসের তেমন অন্য কোন স্বতন্ত্র চিত্তবৃত্তি তাঁহারা খুঁজিয়া পান নাই, তাই হাস্যরসের স্থায়ীভাবে "হাস" বলিয়া নির্দ্দেশ করিয়াছেন।

যুবক যুবতীর সহিত মিলিত হইতে চায় এবং যুবতী যুবকের সহিত মিলিত হইতে চায়, তাহাদের এই মিলনেচ্ছার পূর্ণ বিকাশের পথে নানা বাধা থাকে ; তাই নানা হাবভাবের মধ্য দিয়া নানা বিলাসের বিভ্রমের মধ্য দিয়া ইহা যখন বিচিত্র আনন্দরশ্মিতে আপনাকে প্রকাশ করিতে থাকে, তখন সেই অস্ফুট বিলাস হাসির লহরে লহরে আপনাকে মুখর করিয়া তোলে। কিন্তু হাসি এখানে বাসনার ব্যঞ্জক ও দ্যোতক

মাত্র। অন্তরে যে বিলাস-বাসনার বিকাশ হইতেছে, হাসি এখানে তাহাই প্রকাশ করিয়া ভাষার কাজ করিতেছে মাত্র ; এখানে হাসি থাকিলেও হাস্যরস নাই। কারণ যে আনন্দ এখানে হাসি আনে, তাহার মধ্যে এমন কোন মৌলিকত্ব বা বিশেষত্ব নাই যে তাহাকে বিশেষভাবে হাসিরই রস বলিয়া বুঝিতে পারি। আনন্দে মানুষ হাসে এবং হাসি দেখিলে আনন্দ হইয়াছে বলিয়া বুঝিতে পারি ; সেই হিসাবে হাসির সহিত আনন্দের একটা নিত্য সম্বন্ধ আছে। কিন্তু যে আনন্দে মনে কোনও ভাব বিশেষ ভাবে দাঁড়াইতে পারে না, কোনও চিন্তা আসে না, শুধু কেবল হাসিই আসে, সেই আনন্দকেই হাসির আনন্দ বলা যাইতে পারে। সৌন্দর্য্যবোধে মানুষের মনে যে আনন্দ জন্মে, তাহাতে কোন প্রয়োজন থাকে না বটে, কিন্তু সেই সুন্দর বস্তুর অংশ-বিশেষের পরস্পরের সামঞ্জস্য, কি অন্য অন্য তজ্জাতীয় সুন্দর বস্তুর সহিত তুলনা, কি সেই সুন্দর বস্তুর দ্বারা অভিব্যক্ত বা উপস্থাপিত তত্ত্বের অনুধ্যান, প্রভৃতি নানা চিন্তাস্রোতে চিত্ত ভাসিয়া চলে এবং সেই তরঙ্গের তালে তালে তার সৌন্দর্য্যকোষটি বিকশিত ও পরিপুষ্ট হইতে থাকে। এই সৌন্দর্য্য যখন শিল্প কি সাহিত্যের মধ্য দিয়া আপনাকে প্রকাশ করে, তখন আর তাহাকে শুধু সৌন্দর্য্যের মূর্ত্তিতে পাই না ; ছবির বর্ণচ্ছটা তখন চিত্তের মধ্যে নানা রসের বিচিত্র রং ফেলিয়া যে রসময়ী মূর্ত্তিকে সৃষ্টি করে তাহারই রসময় উপভোগের মধ্যে আমরা সৌন্দর্য্যের কোমল স্পর্শের আবেশ অনুভব করিয়া মোহিত হই। অশোকবনে রাবণ নিয়ন্ত্রিতা সীতার ছবি দেখিলে, রামসীতার পূর্ব্বপ্রেম, রাবণের ধৃষ্টতা,

রামের করুণ বিলাপ, সীতার দৈন্য প্রভৃতি নানারসে হৃদয় আপ্লুত হয়, এবং এই রসাপ্লবের মধ্যেই ছবিটির সৌন্দর্য্যের যথার্থ পরিচয়। ছবির বর্ণচ্ছটা এবং অবয়ব-সন্নিবেশের বৈচিত্র্য তখনই সৌন্দর্য্যপদবীর যথার্থ সার্থকতা লাভ করে, যখন ছবিকে দূরে ফেলিয়া রামসীতার করুণ রসের আস্বাদ আমাদিগকে বিভোর করিয়া তোলে। কাজেই সৌন্দর্য্যবোধের আনন্দে প্রয়োজনের সম্বন্ধ না থাকিলেও চিন্তা ও ভাবের প্রাকট্য ও প্রাচুর্য্য সম্পূর্ণ মাত্রায় বিদ্যমান। কিন্তু হাস্যরসের বিশেষত্ব এই, যে শুধু প্রয়োজন-সম্বন্ধ-বিরহিত্ব নয়, চিন্তা, ভাব বা প্রবৃত্তিনিচয়ের সহিতও তাহার কোনও সম্পর্ক নাই। কোনও স্ফীতোদর ব্যক্তি যদি সশব্দে পিণ্ডাকারে আছাড় খাইয়া পড়ে, তবে আমরা কৌতুক অনুভব করি; কিন্তু সে আছাড়ে যদি সে এমন বেদনা পায় যাহাতে তাহার জন্য আমরা ভীত বা দুঃখিত হই, তাহা হইলে নিমেষের মধ্যেই সে কৌতুকরসের আদ্য শ্রাদ্ধ নিষ্পন্ন হয়। পাঁচজন ভদ্রলোক যদি কাহারও বাড়ীতে নিমন্ত্রণে উপস্থিত হন ও তাহার গৃহ-দেহলীর নবলিপ্ত আল্‌কাৎরায় যদি কোন বিশিষ্ট অতিথির মুখ কালিময় হইয়া যায়, তবে সে মূর্ত্তি দেখিলে অন্য সকলে নিশ্চয় হাসিবে, কিন্তু ভদ্র গৃহপতি তাহাতে হাসিবার ত কোনও অবসর পাইবেনই না, বরং দুঃখিত হইবেন, কারণ তাঁহার ত্রুটিই ঐ দুর্ঘটনার জন্য আংশিকভাবে দায়ী। আবার আল্‌কাৎরা-লিপ্ত ব্যক্তি যদি বিশেষ সম্ভ্রমের পাত্র হন, তবে হয় ত কোনও অতিথিই তাঁহাকে দেখিয়া হাসিবার অবকাশ পাইবেন না। যে কোনও অন্যবিধ চিন্তা, ভাব বা রস মাত্রই হাস্যরসের

শক্র। প্রয়োজনাভি-সম্বন্ধ-রহিত ভাব বা চিন্তা এবং প্রসিদ্ধ রসাদি-বর্জ্জিত যে একটি বিশেষ আনন্দধারা হাস্যোচ্ছলতার মধ্যে আপনাকে প্রকাশ করে, তাহাকেই আমরা বিশেষভাবে হাস্যরসের নিজস্ব বলিয়া নির্দ্দেশ করিতে পারি। এই রসটি অন্য কোনও রসের অঙ্গ নয়, অথচ ইহার আনন্দের মধ্যে এমন একটি বিশেষত্ব আছে যে অন্য রসের সংস্পর্শমাত্রেই তাহার সহিত ইহার মিলন হইয়া যায়।

সকল রসের সহিত এবং চিন্তার সহিত ইহার বিরোধ, অথচ ইহার আস্বাদের মধ্যে এমন একটু অনির্ব্বচনীয়ত্ব আছে যে হাসি ছাড়া অন্য কিছুর মধ্যেই তাহাকে ধরা ছোঁয়ার উপায় নাই। সাধারণ হাসি মনের আনন্দের বাহ্যিক অনুভব মাত্র। সে হিসাবে হাস্যকে একটা স্বতন্ত্র রস বলিয়া বর্ণনা করাটা বিসদৃশ হইয়া পড়ে। সেইজন্য সেইরকম রসকেই হাস্যরস বলা যাইতে পারে যাহার অন্য-বিলক্ষণ এমন একটা স্বতন্ত্র আস্বাদ আছে যাহা হাসির মধ্যেই আপনাকে গঠন, স্থাপন ও প্রকাশ করিয়া থাকে। এই বিশেষ রসটির মধ্যে অন্যবিধ ভাবের বা রসের অভি-সম্বন্ধ নাই বলিয়াই সংস্কৃত অলঙ্কারে ইহাকে হাস্যরস বলা হইয়াছে; এবং বুদ্ধদেব ইহাকে "হসিতুপ্পাদ" অর্থাৎ "হাসি পাওয়ার রস বলিয়াছেন।"

অন্য কোনও রসের মিশ্রণে হাস্যরস টিকিতে পারে না, এ কথা বলিলেই সন্দেহ আসে যে কথাটা খাঁটি কি না? বিশালোদর বৃষস্কন্ধ কোনও ব্যক্তি যখন আছাড় খাইয়া চিৎপাত হইয়া পড়ে, কিংবা আরসলা বা কেন্নর ভয়ে যখন কোন লোকও ঘরে দৌড়াদৌড়ি করে, তখন

আমাদের যে হাসি আসে, তাহার পশ্চাতে একটা আত্মগর্ব্ব যেন আহার পাইয়া তাজা হইয়া বসে, মনের অন্তঃপুরে খানাতল্লাসি করিলে এমন একটা ব্যাপার যেন ধরা পড়িয়া যায়। আবার যখন দীনবন্ধু মিত্রের জলধর প্রথম আলকাৎরায় চুবলি খাইয়া কাপাস-তূলা গায় মাখিয়া স্ত্রীবুদ্ধির কৌশলে পিঞ্জরাবদ্ধ হইয়া হোঁদলকুৎকৎ রূপে দেখা দেয়, তখনকার হাসির সঙ্গে একটা "যেমন কর্ম্ম তেমন ফল," তাথৈ তাথৈ করিয়া নাচিয়া উঠে। এ সমস্ত দৃষ্টান্ত দেখিলে মনে হয় যে গর্ব্বে, পাপের শাস্তিতে বা আত্মাভিমানে যে আত্মপ্রসাদের আনন্দ লাভ করা যায়, তাহাই কৌতুকের হাসির কারণ। কিন্তু একটা ছোট ছেলেকে একটা বড় টুপি মাথায় দিতে দেখিলে যে হাসি আসে তাহা জবরদস্তি করিয়াও আত্মাভিমান বা আত্মপ্রসাদের কোঠায় ফেলা যায় না। আর আত্মাভিমান বা আত্মপ্রসাদের অনুভব হইলেই যে সেটা সব সময় কৌতুকের হাসির মত হাসিতে আপনাকে পরিব্যক্ত করে একান্ত হলফ্ করিয়া বলা যায় না। কাজেই গর্ব্ব, আত্মাভিমান প্রভৃতি বৃত্তিই যে সর্ব্বপ্রকার কৌতুকরসের নিদান একথা কোনও ক্রমেই বলা চলে না। বড় জোর এইটুকু মাত্র বলা চলে যে, কোনও কোনও স্থলে কৌতুক রসের মধ্যেও গর্ব্বাদি অন্য প্রকারের আত্মতৃপ্তির যৎকিঞ্চিৎ লেপ দেখিতে পাওয়া যায়। এই লেপগুলি কৌতুক রসের কারণ ত নয়ই, বরং কৌতুকরসের অবসাদক। ঐগুলি একটু বাড়িয়া গেলেই কৌতুকরস ধ্বংস হইয়া যায়। ওগুলির লেপ সত্ত্বেও যে কৌতুক রস ধ্বংস হয় না, তাহার প্রধান কারণ এই যে কোনও সময় কৌতুকের প্রাবল্যের তুলনায়

গর্ব্বাদির লেপ এত কম হয় যে, সেটুকু প্রতিবন্ধকতা সত্ত্বেও হাস্যরসের যথেষ্ট স্ফূর্ত্তি হইতে পারে। আবার কোনও সময়ে বা কৌতুকের হাসির কারণ খুঁজিয়া না পাইয়া গর্ব্বাদির উপরেই দায় চাপাইয়া দিয়া হাসির কারণ সম্বন্ধে নিশ্চিন্ত হই।

প্রায় সকল রকমে হাস্যরসের মধ্যেই আমরা দেখিতে পাই যে যার জন্য আমার প্রস্তুত ছিলাম না, বা যেটি আমরা ঠিক আশা করি নাই এমন একটা কিছু ঘটিয়া গিয়া আমাদের মনের গতিকে তার নিয়ত কক্ষা হইতে ঈষৎ শিথিল করিয়া দেয়।

এই শিথিলতার কথা ভাবিতে গেলেই আমাদের খেলার কথা মনে পড়ে। খেলায় আমাদের দেহ ও মনকে আমরা ইচ্ছা করিয়া তাহার অভ্যস্ত গতির কক্ষা হইতে ভিন্ন দিকে চালিত করিতে চেষ্টা করি, তখন শিথিলতা ও নূতনতায় আমরা এমন একটা নূতন উত্তেজনা, উৎসাহ ও বল সঞ্চয় করি, যাহাতে ভূগর্ভের ঝর্ণার মতন আমাদের চিত্ত আনন্দে সিক্ত হইয়া উঠে। তাই খেলার আনন্দের সন্ধান খেলায় যোগ না দিলে বুঝা যায় না। খেলায় যে লোক কোনও প্রয়োজনের অনুসন্ধানে ব্যাপৃত, সে আর খেলা দেখিতে পায় না। বিনা প্রয়োজনে দেহ ও মন যে আপনার চারিদিকের বাঁধনের ভিতর হইতে আপনাকে শিথিল করিতে চায় এবং শিথিল করে, সেইখানেই খেলার আনন্দ। এক হিসাবে দেখিতে গেলে এই খেলার আনন্দের সঙ্গে হাস্যরসের আনন্দের অতি আশ্চর্য্য সাদৃশ্য আছে। হাসির এমন একটা স্তর আছে যেখানে তাকে খোলা প্রাণের খেলা ছাড়া আর কিছু বলা চলে না।

ছেলেবেলা হইতে আরম্ভ করিয়া যৌবনের কিয়দ্দূর পর্য্যন্ত অনেকের মধ্যেই এমন একটা ধাত দেখিতে পাওয়া যায় যাহাতে তাহারা অনায়াসে তাহাদের চারিদিকের সঙ্কীর্ণগণ্ডির ভিতর হইতে একেবারে বাহিরে আসিয়া পড়িতে পারে এবং তাহাদের পুরানো মনটাকে এক ঝোঁকে একটা নূতনের ছোপে চুবাইয়া লইতে পারে। এই যে সফলতা, শিথিলতা বা সজীবতা এইটিই বিশেষ ভাবে খেলার বৃত্তি।

আমাদের ইন্দ্রিয় ও মন যখন কোন বাঁধন হইতে কোন রকমে একটু ছাড়া পায়, তখন সেই মুক্তির ফলে আনন্দ পায়। খেলার এই ছাড়াটা স্বেচ্ছাকৃত, হাস্যরস একটা আকস্মিক ঘটনা-চক্রের বৈচিত্র্য-ঘটিত। যাহার জন্য আমরা প্রস্তুত ছিলাম না, যেটা যাহার সাধারণত স্বভাবগত নয়, অথবা যে-রকমটার সঙ্গে যাহা আমরা দেখিতে অভ্যস্ত নই, এমন কিছু দেখিলেই আমাদের মন তাহার প্রচলিত অভ্যাসের বন্ধন হইতে একটা নাড়া পায়। সে নাড়াটা যদি প্রচণ্ড রকমের হয়, তাহাতে মন তাহার কক্ষচ্যুত হইয়া গিয়া আঘাত পায়, এবং সেই আঘাত, ভয়, বিস্ময়, দুঃখ, বীভৎসতা প্রভৃতিতে আপনাকে প্রকাশ করে; কিন্তু সে নাড়াটি যদি অতি মৃদুমন্দ রকমের হয়, তাহা হইলে মন তাহার প্রচলিত কথার মধ্যে থাকিয়াই এমন একটা মৃঢ় মুক্ততার সাড়া পায়, যে সে অকস্মাৎ একটা আনন্দের হাওয়ায় দোল খাইয়া নাচিয়া ওঠে।

এই ছাড়্টা অকস্মাৎ ঘটে বলিয়া হাস্যরসের মধ্যে প্রায়ই একটা আকস্মিকতার গন্ধ পাওয়া যায়। আবার এই ছাড়ের মধ্যে যে একটা অজ্ঞাত মুক্তির স্বাদ আছে, সেইটুকুতে কোনও সময়ে বা একটা খেলার

মতন প্রাণখোলা ভাব, কোন সময়ে বা একটা আত্মপ্রসাদ বা গর্ব্বের ভাবও দেখিতে পাওয়া যায়। কোনও সময়ে বা যে অবস্থা বা চরিত্রকে অবলম্বন করিয়া হাস্যরসের উদ্রেক হয় তাহারও একটা ছোপ হাস্য-রসের সহিত মিশ্রিত হইয়া যায়। যখন পাড়ার দুষ্ট ছেলেরা রতা নাপ্‌তেকে ক'নে সাজাইয়া রাজীবকে মিথ্যা বিবাহে এমন করিয়া বঞ্চিত করিল যে, সে শুকরের ছানা সহিত পেঁচোর মাকে নবোঢ়া পত্নী মনে করিয়া পাল্কী চড়াইয়া নিজের প্রবীণা কন্যাদের নিকট বাড়ীতে লইয়া গিয়া উপস্থিত করিল, তখন সেই বিয়ে-পাগলা বুড়োকে দেখিয়া আমাদের হাস্যরসের উদ্রেক হয়। একজন বৃদ্ধকে এমন অদ্ভুত রকমে বিয়ে-পাগ্‌লামিতে অন্ধপ্রায় দেখিলে আমাদের চিত্ত যে একটু নূতনত্ব বোধ করিয়া ছাড়্ পায় সেইটুকুই এখানকার হাস্যরসের মূল উৎস। যতই বিয়ে-পাগ্‌লার পাগ্‌লামির নূতন নূতন পরিচয় পাই, ততই এই হাস্যরসের উৎস উৎসারিত হয়। কিন্তু সেই সঙ্গে সঙ্গে "অমন লোক যে ঐ ভাবে জব্দ হয়েছে সেটা ভালই হয়েছে ভালই হয়েছে" এ-রকমের একটা ভাব জড়িত থাকে, অথবা বিয়ে-পাগ্‌লার সঙ্গে তুলনায় আমাদের নিজেদের মহত্ত্বের বা গৌরবের একটা অস্ফুট আভাসও হয়ত আমরা বোধ করিয়া থাকি। কিন্তু এগুলি হাস্যরসের মূল নিদান নয়, কেবল আনুষঙ্গিক স্বাদ মাত্র। সরবতের মূলরস শর্করার কিন্তু তারই সঙ্গে একটু অম্ল, একটু গন্ধ থাকিয়া সেই মূলরসকে বিশেষ-ভাবে স্বাদরসসমন্বিত করিয়া তোলে; তেমনি হাস্যরসের আনন্দের মূল কারণ হচ্ছে একটা নূতনত্ব, বিশ্রাম, মুক্তি; আর সেই রসের সঙ্গে

প্রতিস্থলে কৌতুকের যে একটা বিচিত্রতা আছে তার কারণ হচ্ছে প্রত্যেক আকস্মিকতার ঘটনাগত ও অবস্থাগত বৈচিত্র্য, চিত্তের প্রকৃতির অনুভবগত বিশেষত্ব এবং হাস্য-রসের সঙ্গে সমুৎপন্ন ভাব বা চিন্তাকণার কিঞ্চিৎ আমেজ। একটা মুক্তির আনন্দই হাস্যরসের মূল কারণ। সেই জন্যই অন্য কোনও রস বা চিন্তা আসিয়া পড়িলেই চিত্ত আবার বাঁধা পড়িয়া যায় এবং হাস্যরসের স্বচ্ছতা কলুষ হইয়া ওঠে। হাস্যরসের উপর একটু কণার মত যাহা ভাসিয়া বেড়াইতে পারে, শুধু ততটুকু রসান্তর, ভাবান্তর, বা চিন্তান্তরের মাত্রা যদি একটু বাড়িয়া যায়, তাহা হইলেই হাস্যরস নষ্ট হইয়া যায়। যে রকম যা কিছু আমরা সকল সময় দেখিয়া শুনিয়া থাকি, তাহাতে আমাদের মনের সেই-রকমের এমন একটা অভ্যাস জন্মায় যে কোন্ বিষয়টির সঙ্গে কোন্ বিষয়টি খাপ্ খায় তার একটা ছাপ মনের মধ্যে থাকিয়াই যায়। সে ছাপটা স্পষ্ট আকারে মনের সাম্‌নে না থাকিলেও সেটা সকল সময়ই মনের অবয়বের সঙ্গে মিশিয়া থাকে, বাহিরের জগতের সঙ্গে পরিচয়ে মনকে যখনই ক্ষণে ক্ষণে নানা পথে চলিতে হয়, তখনই সে তাহার এই অভ্যস্ত বাঁধা পথে অতি সহজেই চলাফেরা করে।

এই রকম চলিতে চলিতে যখনই এমন কিছু তার সাম্‌নে পড়ে যা তাহার এই অভ্যস্তের সঙ্গে মেলে না, তখনই এই নূতন পথে বাঁকিতে গিয়া সে দোল খাইয়া উঠে এবং এই দোলের আনন্দই হাস্যরসের মূল কারণ। যাঁহাদের মন অভ্যাসের পথে এমন দৃঢ় হইয়া গেছে যে কোনও নূতন কিছু উপস্থিত হইলে সে পথে সহসা বাঁকিতে পারে না, তাঁহারা

কৌতুককর বস্তুর উপস্থিতিতে আনন্দ না পাইয়া আঘাত পান। সেই জন্য হাস্যরসের সম্যক্ স্ফূর্ত্তি সেইখানেই হইতে পারে যেখানে মনটা এমন একটা হাল্কা ভাবে থাকে যাহাতে সে অনায়াসে তাহার বাঁধা পথ হইতে অন্য পথে ঘোরা ফেরা করিতে পারে—যাহাতে ঈষৎ বাঁকিতে গেলে সে আঘাত পায় না, শুধু একটা দোলা অনুভব করে মাত্র। একটি লতা সামান্য বাতাসে ইতস্ততঃ আনন্দে নৃত্য করে, কিন্তু একটা পাথর হয় অটল হইয়া বসিয়া থাকিবে, নয় প্রচণ্ড আঘাতে উল্টাইয়া গিয়া চূর্ণ হইয়া যাইবে, কিন্তু কখনই দুলিবে না।

বাহিরের জগতের সঙ্গে আমাদের দিবারাত্রই সম্পর্ক চলিতেছে এবং তাহার ফলে বাহিরের জগতকে কি ভাবে, কখন কেমন করিয়া গ্রহণ করিতে হইবে আমাদের চিত্তের মধ্যে সকল সময়েই তাহার একটা ইসারা রহিয়াছে। সেই ইসারাটা কোনও আইডিয়া কল্পনা বা জ্ঞান নয়, যে আমাদের জ্ঞানের মধ্যে ধরা পড়িবে, সেটা আমাদের চিত্তের জীবনী-শক্তির মধ্যে অন্তর্নিহিত হইয়া তাহারই এক একটা বিশেষ বিশেষ প্রকার, ধারা বা ঢঙ্ হইয়া চিত্তের মজ্জায় মজ্জায় লীন হইয়া থাকে এবং চিত্তের সহিত বহির্জগতের বিশেষ বিশেষ সম্মিলন বা আদান-প্রদানের ব্যাপারের সময় আপনা-আপনি উদ্বুদ্ধ হইয়া দুইয়ের মধ্যের পরিচয়-ব্যাপারের সৌকর্য্য সংঘটন করিয়া থাকে। ইহা জীবনী-শক্তির প্রকারভূত হইয়া চিত্তের প্রাণনার সঙ্গে একেবারে মিলিয়া থাকে বলিয়া নানাদিকে পরিচয়ের নানা ইসারার বাহুল্য ও বৈচিত্র্যে বিপর্য্যস্ত হইতে হয় না। কারণ এই ইসারাগুলির স্বতন্ত্র এমন কোনও স্বরূপ

নাই যে তাহাদের বাহুল্য ও বৈচিত্র্যে মনের থলি অযথা ভারগ্রস্ত হইয়া পড়িতে পারে। চিত্তের ব্যাপার যে যে ভাবে বাহিরের জগতের সঙ্গে ব্যবহারের যোগ্য হইতে পারে, সেই সেই ভাবে তাহার নানা অভ্যাস সঞ্চয় হয়; সে অভ্যাসগুলি চিত্তব্যাপারের আত্মগত প্রকার বলিয়াই সেগুলিকে চিত্ত হইতে পৃথক্‌ভাবে আলোচনা করা যায় না।

বহির্জগতের অনন্ত বিচিত্র ভঙ্গীর তাল অনুসারে যে ভাবে যে ভাবে চিত্ত তাহাকে গ্রহণ করিতে অভ্যস্ত, এ অভ্যাস বা ইসারাগুলি হচ্ছে চিত্তব্যাপারের অবগতির সেই সেই বিশেষ বিশেষ ভঙ্গী বা প্রকার মাত্র। চিত্ত যখন বাহিরের জগতের সম্পর্কে আসে এবং তাহাকে আপনার সঙ্গে মিলাইয়া লইতে চায়, তখন সে তাহার ঐ বিশেষ বিশেষ অভ্যাসকে কোনও ক্রমে এড়াইতে পারে না। যতদিকে যত রকমেই চিত্ত চলুক না কেন, সবদিকেই তাহার চলিবার একটা বিশেষ পদ্ধতি, প্রণালী বা প্রকার আছে। আমরা পথে চলিবার সময় কোনও বিশেষ ধারণা লইয়া চলি না, তথাপি আমাদের পা প্রতি ক্ষেপে এমন একটা নির্দ্দিষ্ট ভাব লইয়া তাহার গতিভঙ্গীকে মানিয়া চলে যে, তাহার একটু ব্যতিক্রম হইলেই, পথে সামান্য একটু গর্ত্ত থাকিলে বা সামান্য একটু উঁচু কিছু থাকিলেই পদস্খলন নিবারণ করা কঠিন হইয়া পড়ে এবং আমরা চমকিয়া উঠি। প্রতিপদক্ষেপে পা নামে উঠে, সেটা তার একটা বিশেষ ভঙ্গী, সেটা তারই গমন ব্যাপারের নিজস্ব, তথাপি তাহার মধ্যে বাহিরের জগতের সম্বন্ধে একটা বিশেষ অপেক্ষা বা ধারণা লুকান রহিয়াছে। এই যে বাহিরের জগতের সম্বন্ধে একটি বিশেষ

অপেক্ষা বা আশা, ইহাতেই অজ্ঞাতে পায়ের গতিভঙ্গী স্বভাবত নিয়ন্ত্রিত ও নির্দ্দিষ্টক্রমে ব্যাপারিত হইয়া চলিয়াছে। পায়ের গতিভঙ্গীর মধ্যে যতটুকু চলন, ততটুকু পায়ের জীবনীশক্তি; কিন্তু যতটুকু তাহার চাল, তাহার রকম, ঢঙ্ বা প্রকার, তাহার সমস্তটুকুই বাহিরের জগৎসম্বন্ধে একটা নির্দ্দিষ্ট অপেক্ষা হইতে গড়িয়া উঠিয়াছে। আমাদের সঙ্গে যখন বাহিরের জগতের কোনও সম্পর্ক ঘটে, তখনই বাইরের জগৎ সম্বন্ধে একটা নির্দ্দিষ্ট অপেক্ষা বা ধারণা লইয়া চিত্ত তাহার সন্মুখীন হইতে চায় সেইটিই তাহার অভ্যাস, চাল, ঢঙ্ বা প্রণালী। এই অভ্যাসের পথ হইতে কোনও আকাঙ্ক্ষিত ঘটনায় মন যদি একেবারে অন্য একটা জায়গায় ছিটকাইয়া পড়ে তাহা হইলে মনে যে পীড়া জন্মে, নানা ভাবে তাহার আঘাত আমরা অনুভব করিতে পারি। কিন্তু অভ্যাসের পথ হইতে সম্পূর্ণ বিচ্যুত হইয়া যদি সামান্য একটু নাড়া মাত্র পায়, তাহা হইলেই সেই নাড়াটুকুকে এড়াইয়া আপন স্বাভাবিক অভ্যাসের পথে আবার স্থির হইয়া দাঁড়াইবার জন্য অন্তঃপুর হইতে যে জীবনীশক্তির স্রোত আসিয়া স্বভাব গতিতে উপচিত হয়, সেইটিই হচ্ছে কৌতুক-রসের মূল নিদান এবং সেই জন্যই চিত্তকে নূতন করিতে, সঞ্জীবিত করিতে, তরুণ করিতে কৌতুকের এত প্রয়োজন। যদি আকস্মিক ঘটনার প্রাধান্য এমন হয় যে চিত্ত তার অভ্যাসের পথ হইতে বিচ্যুত হইয়া পড়ে, তাহা হইলেও অন্তঃপুরের জীবনীশক্তির ভাণ্ড হইতে নূতন রস নির্গত হইয়া আসে, কিন্তু আঘাতকে নিরাময় করিবার জন্যই সেটুকু ব্যয় হইয়া যায়, সেইজন্য তাহার একটুখানিকেও আমরা তহবিলে জমা

দেখিতে পাই না। কিন্তু সামান্য নাড়াতে সে রস আসিয়া জমে, নাড়াটুকু সাম্‌লাইতে তাহার অতি অল্পই খরচ হয়। কাজেই সেখানে আমরা খানিকটা উচ্ছল জীবনী-শক্তির আস্বাদ পাই এবং এই আস্বাদই কৌতুকরসের আস্বাদ। এই জীবনীশক্তির প্রকাশ ও প্রভাব কেন যে মুখের পেশীগুলির উপর বিশেষভাবে কাজ করিয়া হাসির সৃষ্টি করে, সেটা শরীরতত্ত্ববিদের অনুসন্ধানের বিষয় হইতে পারে, কিন্তু আমাদের প্রবন্ধের সঙ্গে সে বিচারের কোনও সম্পর্ক নাই। আমরা শুধু এই দেখিতে পাই যে আমাদের বিচিত্র ব্যবহারের ক্ষেত্রে চারিদিক্ দিয়া বাহিরের জগতের সঙ্গে আমাদের যে যোগ ঘটিতেছে তাহার যেখানেই আমরা একটি অপ্রত্যাশিত সমাবেশ দেখিতে পাই, যাহাতে আমাদের পথে সামান্য একটু ব্যতিক্রম লক্ষ্য করি মাত্র, কিন্তু কোন দারুণ আঘাত বা বিচ্যুতি সহ্য করিতে হয় না, সেইখানেই কৌতুকরসের সৃষ্টি। খুঁটিনাটির দিক দিয়া আমাদের ব্যবহারের ক্ষেত্র যেমন বহুধা-বিচিত্র, তাহার কোনও ইয়ত্তা করা যায় না, তেমনি কোন্ কোন্ দিক দিয়া যে কেমন করিয়া কি কৌতুকরস সৃষ্টি হইতে পারে তাহারও কোন ইয়ত্তা করা যায় না।

একটা ছোট গাছে প্রকাণ্ড ফল দেখিলে হাসি পায়, বামন দেখিলে হাসি পায়, কুঁজো কিংবা বাঁকা মানুষ দেখিলে হাসি পায়, কিংবা যদি একটা মানুষকে আছাড় খাইয়া ফুটবলের মতন গড়াইতে দেখা যায় তাহাতেও হাসি পায়। মেমেরা বাঙ্গালির মেয়ে দেখিয়া হাসে; আবার বাঙ্গালী মেয়েরা হয়ত মেম দেখিয়া হাসে। ঢাকার কথা

শুনিয়া বরিশালের লোকে হাসে, আবার বরিশালের কথা শুনিয়া ঢাকা হাসে, আর সমস্ত পূর্ব্ববঙ্গের কথা শুনিয়া পশ্চিম বঙ্গ হাসে। হাসি যে কতরকম থাকিতে পারে তাহার কোনও ঠিকানাই পাওয়া যায় না, এবং সমস্ত জায়গাতেই দেখিতে পাই যে একটা অপ্রত্যাশিত বস্তুতে যে একটা নূতনত্বের চাঞ্চল্য আসে তাহাতেই হাসি আসে; তাহার মধ্যে নিজেকে বড় মনে করার ভাব বা দুষ্ট-ব্যক্তিকে কর্ম্মোচিত প্রতিফল পাইতে দেখায় স্ফূর্ত্তি লাভ করা যায় সন্দেহ নাই, কিন্তু সেটা কৌতুক-রসের নিজস্ব নয়। যখন মানিকপীরের গান শুনি যে—

কত কেরামত জান রে আল্লা, কত কেরামত জানো,
হুঁকোর মধ্যে পানি ভইরে গর্‌গরিয়ে টানো।

তখন আমরা যে হাসি, তাহাতে নিজের বাহাদুরির কোন লেশ আছে বলিয়া ত কিছুতেই মনে হয় না। মুসলমানি কথা এবং হুঁকার গড়গড়ানি শব্দে ঈশ্বরের মহিমা প্রকাশের পরিচয়, শুধু এই কথাতেই হাসি আসে। দেবগণের মর্ত্তে আগমন গড়িয়া যখন দেখা যায় দেবতারা মানুষের মতম দরদস্তুর করিতেছেন, গাড়ী চড়িতেছেন, চিঁড়ে দই খাইতেছেন, তামাক খাইতেছেন, তখন আমরা না হাসিয়া থাকিতে পারি না। আবার যদি পড়ি যে এখানকার কোন রায়বাহাদুর C. I. E. স্বর্গে গিয়ে সেখানে মিউনিসিপ্যালিটি, কর্পোরেশন, এবং এজিটেশনের ব্যবস্থার উদ্যোগ করে, তাহা হইলেও আমাদের হাসি আসে। শুধু ছন্দেতে যে হাসি আসিতে পারে, দ্বিজেন্দ্রলাল রায়ের গানে তার যথেষ্ট

পরিচয় পাওয়া যায়। গদ্যের মতন চলিতে চলিতে হঠাৎ পদ্য হইয়া গেল, কিংবা পদ্য চলিতে চলিতে হঠাৎ গদ্য হইয়া গেল, অথবা পদ্যের মধ্যে এমন দুএকটা শব্দ পাইলাম যাহা গদ্যেই আমরা সাধারণত দেখিয়া থাকি। তাহার সঙ্গে কল্পনার উল্টাপাল্টা ত আছেই এবং মধ্যে মধ্যে শ্লেষ বা Punning চলিতেছে :—

চল্ল লুপমেল—ইংরেজের খেল
হাওয়ার! যেন উড়ে, ধোঁয়া বালি ছুঁড়ে
দূরের জিনিষ কাছে এনে, কাছের ফেলে দূরে—
যেন তাহার খেলা। ছোট টিশন মেলা
ছাড়িয়ে ত অবিলম্বে এল শ্রীরামপুরে।
সেখানে একটু থামিয়ে, যাত্রী তুলে নামিয়ে
হাঁপাতে হাঁপতে আবার চলে দ্রুতগামী এ।
জ্ঞান নাইকো দাদার আলো কিংবা আঁধার,
করে নাও দৃষ্টি ঝঞ্ঝা কিংবা বৃষ্টি,
ঊর্দ্ধশ্বাসে উড়ে পাহার জঙ্গল ফুঁড়ে
টড়া টক্ টড়া টক্ টড়াটক টড়া ধারামতে
ছাড়াল যে কত ষ্টেশন পারি নাইক গণিতে।

আবার—

ব্যারিষ্টার-উকিলাদি মহাযজ্ঞী সমাধিলা।
ভারতে ভারী অদ্ভুত আশ্চর্য্য মহতী সভা॥

আসিলা সে মহাযজ্ঞে মহারাষ্ট্রীয় পশ্চিমে,
মাদ্রাজী উড়িয়া শিখ বাঙ্গালী চ দলে দলে ॥
কাহারো পরণে ফুর্ত্তি, কাহারো উড়নি উড়ে,
কাহারো বা ঝুলে চাপ্‌রাস, কাহারো সাহেবী ধড়া ॥
কাহারো সম্মুখে টেড়ী, কাহারো পিছনে টিকি,
কাহারো উপরে ঝুটি, কা কস্য পরিদেবনা ॥
এরূপ বিবিধা মূর্ত্তি সমাগত সভাতলে
বক্তৃতা করিয়া বাবা লড়াই করিতে ফতে ॥
তন্মধ্যে মুখসর্ব্বস্ব বাঙ্গালী হি পুরোহিত
রেজুলেসন-নির্ম্মাণে বক্তৃতার মহারথী ॥

* * *

পরিশেষে সভাতলে সবাই অপরাজিত,
দিলে হি বক্তৃতা চোটে উড়াইয়া পরস্পরে ॥
বাঙ্গালী-মহিমা-কীর্ত্তিকলাপ-কাহিনী যদি
শুন মন দিয়া বাপু পুনর্জ্জন্ম ন বিদ্যতে।

আবার

* * *

জান নাকি কদাচন মূঢ়
কর্ণ-বিমর্দ্দন-মর্ম্ম কি গূঢ় ?
কর্ণ-দিবার কি কারণ অন্য
যদি না তা আকর্ষণ জন্য ?

বাবা ! সে দশ ইঞ্চি প্রস্থে
বিপুল বিশাল প্রকাণ্ড হস্তে
শূকর-গো-মৃগ-মাংসে-পুষ্ট
আছে রক্ষা হইলে রুষ্ট ?
কর্ণাকর্ষণ অতিশয় তুচ্ছ
যা কর সাহেব নারিব পুচ্ছ।

লঘু বিষয় লইয়া যে বাংলাতে সংস্কৃত ছন্দের অনুকরণ করিতে যাওয়া হইয়াছে তাহাতে জিনিষটা হাল্‌কা হইয়া গিয়া হাসি জমাইতেছে। তবে সঙ্গে সঙ্গে, স্থানে স্থানে উপহাসের ও শ্লেষের রসেরও বেশ মিল আছে।

আবার

পারো ত জন্মোনা কেউ বিষ্যুৎবারের বারবেলা,
জন্মাও ত সাম্‌লাতে পারবে নাকো তার ঠেলা।
দেখ, বিষ্যুৎবারের বার বেলায় আমার জন্ম হইল ;
তাই দিল মোরে, কালো ক'রে রোদে ধরে
মাখিয়ে মাখিয়ে তৈল।

এখানে বিষ্যুৎবারের বারবেলার প্রতি কুসংস্কারের ঠাট্টাটি ছন্দের জোরে চমৎকার জমিয়া উঠিয়াছে।

আবার "বদ্‌লে গেল মতটা" তে কোরাসের গন্ধ ঢঙের ঝোঁকটাতেই সমস্ত হাসিটা জমাইয়া রাখিয়াছে।—

ছেড়ে দিলাম পথটা, বদ্‌লে গেল মতটা।
কোরাস—অমন অবস্থাতে পড়্‌লে সবারই মত বদলায়॥

বসন্তে বিরহিণীদের বিরহ-যাতনা বাড়ে এটার সঙ্গে সাহিত্যে আমরা সুপরিচিত কিন্তু শুধু ছন্দের ঢঙের বর্ণনার অদ্ভুতত্বে ও বিরহ-বিনোদনের অদ্ভুত উপায়ে কি সুন্দর হাস্য রসের সৃষ্টি করিয়াছে।

দেখ্‌ সখি দেখ্‌ চেয়ে দেখ্‌ বুঝি শিশির হইল অন্ত
বুঝি বা এবার টেঁকা হোল ভার সখি রে এল বসন্ত।
বহিছে মলয় আকুলি বিকুলি,
রাস্তায় তাই উড়ে যত ধূলি,
এসময় আহা বিরহিণীগুলি কেমনে রবে জীবন্ত!
ঝর ঝর ঝর কুল কুল কুল বহে ঘাম সব গাত্রে,
ভন্‌ভনে মাছি দিনের বেলায় শন্‌শনে মশা রাত্রে;

পতি কাছে নাই, পতি বিনে আর কে আছে নারীর সম্বল?
কাঁচা আম দুটো পেড়ে আন্‌ সখি, গুড় দিয়ে রাঁধি অম্বল।
নিয়ে আয় পান, তাস্‌ আন ছাই—বিরহের এত জ্বালা ম'রে যাই!
দাঁড়াইয়া কেন হাসিস্‌ লো ভাই বাহির করিয়া দন্ত।

আবার শুধু একটা অদ্ভুত হাসি টানিয়া আনিতে পারে—

যেমন বুদ্ধি তেমন বিদ্যে
যেমন গরু টানে গরুর গাড়ী।

কিংবা

রাত্তিরে ঘুমের ঘোরে
স্বপ্নে মুই দেখি তোরে, তার পরে ঘুম ভেঙ্গে ওরে
উঠে যেয়ে পড়ি মেঝেয় ধরাস করে
কলাগাছ পড়ে যেমন চৈতির কি আশ্বিনের ঝড়ে!

আবার বিরহের বর্ণনায় যখন পড়ি

তোমার বিরহে সইরে দিবানিশি কত সই?
কি বলিব আর পরিত্যাগ (এখন) একেবারে চিড়ো দই—
রোচে নাকো মুখে কিছু পাঁঠার ঝোল আর লুচি বৈ।
এখন সকাল বেলা উঠে তাই, হতাশ ভাবে সন্দেশ খাই,
বিরহেতে দিনে দিনে ওজনেতে ভারী হই।

তখন এই উল্টা বর্ণনাতে না হাসিয়া পারা যায় না। আবার বাঙ্গালার "দেদারের" সঙ্গে ইংরাজী "ফেদার" মিলানোতে হাসি আসে। এমনি যেটা পড়িলে হাসি আসে না, ঢঙ্ করিয়া সেটা পড়িলে না হাসিয়া থাকিতে পারা যায় না।

যেমন "অয়ি ময়ি মানিনি মা কুরু মানং"।

খাওয়ার জিনিষকে কখনও কাব্যরসের বিষয় করা হয় না। কিন্তু

ভাল খাবার যদি কাহারও মনে কবিত্ব-প্রেরণা জাগাইয়া তোলে তাহা হইলে তৎক্ষণাৎ হাস্যরসের সৃষ্টি হয়।

উহু সন্দেশ বুঁদে গজা মতিচুর রসকরা সরপুরিয়া
উহু গড়েছ কি নিধি, দয়াময় বিধি! কত না বুদ্ধি করিয়া।
যদি দাও খালি—আঃ
মদীয় বদনে ঢালিয়া,
উহু কোথায় লাগে কর্ম্মো কাবার, কোথায় পোলাও কালিয়া!
উহু খাই তা হলে চক্ষু মুদিয়া, চিৎ হইয়া, না নড়িয়া।
আহা ক্ষীর হোত যদি ভারত-জলধি, ছানা হত হিমালয়,
আহা পারিতাম পিছু করে নিতে কিছু সুবিধা হয়ত মহাশয়।
আবার এর Tragic endটি আরো চমৎকার—
ওহো না খেতেই যায় ভরিয়া উদর, সন্দেশ থাকে পড়িয়া;
ওহো মনের বাসনা মনে রয়ে যায়, চক্ষে বয়ে যায় দরিয়া!

কত রকমে যে সাহিত্যে হাস্যের সৃষ্টি হইতে পারে, একরকম এলো মেলো ভাবে উদাহরণ তুলিয়া তাহার কোনও কিনারা করা যাইবে না। কৌতুকরসের সুর বিভাগ করিতে গেলে হয় ত শব্দগত, কাব্যগত, ছন্দগত, বিপরীতভাবে সমাবেশগত কি চরিত্রগত, বাহ্যিক আকার, প্রকার কি চাল-চলনগত, এমনি অনেক প্রকারের বিভাগ করা যাইতে পারে, কিন্তু সর্ব্বত্র এইটুকু চাইই যে একটি নূতন রকমের কিছু আনিয়া তাহার অপ্রত্যাশিত আঘাতে মনকে তাহার অভ্যাস

দশার সুপ্তি হইতে জাগাইয়া তুলিবে। শ্রীমতী বিলাসিনীর উচ্চ শিক্ষার গর্ব্বে স্বামীকে ঘর ঝাঁট দেওয়া, বাট্‌না বাটা এবং রন্ধন কার্য্যে নিযুক্ত করা ব্যাপারটা এই "পতিই পরমগুরু দেশে" অবরোধের দেশে যে নিতান্ত কৌতুককর হইবে তাহাতে আর আশ্চর্য্য কি; কিন্তু এই জিনিষটাই যদি অন্য দেশের অনুরূপ সামাজিক অবস্থাতে ঘটিত তাহা হইলে হয়ত তাহাতে কিছু হাসির কারণ থাকিত না। একটু আকস্মিকতায় এমন মৃদু আন্দোলন যাহাতে অন্য কোন ভাব বা চিন্তা জমিয়া উঠিতে না পারে, অথচ মনটা একটু দোল অনুভব করিয়া জাগিয়া ওঠে, —এইটুকই হচ্ছে কৌতুকরসের বিশেষত্ব, এই জন্যই অন্য রসের মতন এ রসকে ধরা ছোঁয়া সহজ নহে। আকস্মিকতাই বলি, আর নূতনত্বই বলি, কোনটাতেই হাসির সেই নূতনত্বকে বুঝাইতে পারে না। কারণ, হাসির যথার্থ কারণ হচ্ছে নূতনত্বের মৃদু উত্তেজনায় চিত্তের স্বভাবিক নিয়ন্ত্রিত গতির কক্ষ থেকে একটু মুক্তি, একটু আল্‌গা ভাব এবং তাহার ফলে জীবনী শক্তির স্বচ্ছ প্রবাহের একটা অজস্র উপচয়। হাসি সেইজন্য শুধু মনের ক্লান্তি দূর করে না, দেহেরও ক্লান্তি দূর করে এবং দেহকে কার্য্যক্ষম করে। W. J. Cromie বলিয়াছেন—

"Laughing is an exercise which aids digestion. Laugh and grow fat. A merry heart doeth good like a medicine. Laughing stirs up the abdominal organs and increasing the circulation of the blood it aids peristalsis and causes the flow of the juices etc.,

needed in digestion. Take a five minute's dose of laughter after each meal."

হাসি নানা কারণেই হইতে পারে। কিন্তু অন্য হাসির সহিত কৌতুকের হাসির তফাৎ এই যে অন্য হাসিতে লাভ, ক্ষতি, দম্ভ, অভিমান, প্রতিহিংসা প্রভৃতি নানা প্রয়োজনের সম্পর্ক রহিয়াছে। কিন্তু কৌতুকের হাসি অনিমিত্ত হাসি, এ হাসি আমরা নিজের উপর হাসি, পরের উপর হাসি, বাস্তব ব্যাপারেও হাসি, সাহিত্যের কাল্পনিক ব্যবস্থায় হাসি, শব্দের ঝঙ্কারে হাসি, কথার সুরে হাসি, অনেক সময় কিসে হাসি তা জানিনা তবু হাসি, এ হাসি আমরা ইচ্ছা করিয়াই হাসি না, বরং অনেক সময় হাসি চাপিতে চেষ্টা করিলেও চাপিতে পারি না। বলি যে দম ফেটে যায়, ভারি হাসি পাচ্ছে, কিছুতেই চাপা যাচ্ছে না। এর জোর এমন বেশী যে অন্য রসের মতন এ উপভোগের ইচ্ছা বা চেষ্টার অপেক্ষা করে না, জীবনীশক্তির যে উচ্ছল প্রবাহ আরম্ভ হয় তার ভাগু উপভোক্তার নিজের হাতে নেই। চিত্তের অজ্ঞাতে আসিয়া যেই কোনও ঘটনা আকস্মিক সন্নিবেশ-বৈচিত্র্যে জীবনের অন্তর্নিহিত শক্তিকে আঘাত দিয়া সঞ্চালিত করিয়া তোলে অমনি কৌতুকরসের অনুভবের সৃষ্টি হয়। অন্য রসের বেলা দেখা যায় তাহারা যখন সাহিত্যে বা শিল্পে স্থান পায় তখনই তাহারা ব্যবহার ক্ষেত্র এড়াইয়া অলৌকিক এবং অনিমিত্ত হইয়া উঠে, কিন্তু কৌতুক-রসের বিশেষত্ব ও স্বভাবই এই যে, এ সব সময়ই অনিমিত্ত ও প্রয়োজন-বিহীন, লাভ ও ক্ষতি নিরপেক্ষ। প্রয়োজনের চাতুরী বা

পাটোয়ারী বুদ্ধির তাড়নায় যখন মন কলুষিত হইয়া উঠে, কৌতুকরসের খানিকটা সেখানে ছিটাইয়া দিতে পারিলে তখনই মন তাজা হইয়া ওঠে, এবং প্রয়োজনের উপরে উঠিয়া জীবনের যথার্থতার কেন্দ্রের একটু আভাস পায়। কৌতুকের দেবতা হচ্ছে প্রাণ, যে হাসিতে পারে তার এ সংসারে ভয়ের কারণ কম। যতই ময়লা জমুক না কেন, যে খানিকটা হাসিতে পারে তার সেখানেই অনেকখানি ভার লঘু হইয়া যায়। তাই আর কিছুও যদি আমরা না পারি, তবু হাসির লহর তুলিয়া উচ্ছল আনন্দে যদি মনকে নাচাইয়া তুলিতে পারি তাহা হইলেও জীবনটা ব্যর্থ হওয়ার সম্ভবনা থাকে না।

১৫৭৪